চির-নিদ্রায় আচ্ছন্ন—তাহার নয়ন ঘূর্ণিত—কর মুষ্টিবদ্ধ! কোথায় কাহার অস্ত্রক্ষত হইতে এখনও ঝলকে ঝলকে শোণিতস্রাব হইতেছে—যোদ্ধা শোণিত-কর্দ্দমলিপ্ত হইয়া ম্লানমুখে ভূতল চুম্বন করিয়াছেন! তাহার সর্ব্বাঙ্গ অস্ত্রবিদ্ধ। কোথায় কোন আহত যোদ্ধা ব্যথায় ব্যাকুল হইয়া কাতরকণ্ঠে হাহাকারে গগন পূর্ণ করিতেছে—শকুনি, গৃধিনী, কাক, শৃগাল ও কুকুর আসিয়া কখন কখনও তাহাকে জীবন্মৃত অবস্থায় ভক্ষণ করিতেছে! কৃষ্ণ-ধনঞ্জয় স্থানে স্থানে আহতের ক্ষতে অমৃত সিঞ্চন করিতেছেন; মুমুর্ষুর প্রাণে শান্তি বর্ষণ করিতেছেন! সমগ্র সমরপ্রাঙ্গন শোকস্তম্ভিত! আর—

"কেন্দ্র স্থলে অভিমন্যু শরের শয্যায়—
সিদ্ধকাম মহাশিশু! সস্মিত বদন
মায়ের পবিত্র অঙ্কে করিয়া স্থাপিত,
সন্ধ্যাকাশে যেন স্থির নক্ষত্র উজ্জ্বল
নিদ্রা যাইছেন সুখে। * * *
মূর্চ্ছিতা পদে পড়িয়া উত্তরা
সহকার সহ ছিন্না ব্রততীর মত!
যোগস্থা জননী চাহি আকাশের পানে
আদর্শ বীরত্ব বক্ষে প্রীতির প্রতিমা।"

বীরশ্রেষ্ঠ অর্জ্জুন এই দুঃসহ শোকের প্রবল আঘাত সহ্য করিতে না পারিয়া বালকের ন্যায় রোদন করিতে লাগিলেন। শোকাপ্লুত কণ্ঠে কহিলেন—

"* * * * হা পুত্র আমার!
তোমার অভাবে আজি ধরা মৃত্যু পুরী,
মৃত্যু পুরী স্বর্গ আজি লভিয়া তোমায়!

জগতের অদ্বিতীয় বীরত্বের রবি
হইল পূর্ব্বাহ্নে অস্ত! কবিতা-জোৎস্না
অদ্বিতীয়া নিভিল কি শুক্লা দ্বিতীয়ায়?
নরলোকে নিরুপমা সঙ্গীতের বীণা
নীরবিল আলাপের প্রথম উচ্ছ্বাসে?
প্রকৃতির অতুলিত তুলি বিনোদিনী
পড়িল কি খসি চিত্র প্রথম আভাসে?

* * * *

উঠ বৎস! উঠ! না না—নাহি মৃত্যু তোর;
দেবী-পুত্র তুই বাছা, ভাগিনা দেবের;
দেব-শিশু তুই ওরে করিতে প্রচার
জগতে দেবত্ব, তোর জন্ম ধরাতলে।
দেবতার নাহি মৃত্যু। * *
'নিজে নারায়ণ
দাঁড়াইয়া পার্শ্বে তোর মৃত্যুঞ্জয় হরি,
কি সাধ্য আসিবে মৃত্যু নিকটেরে তোর।"

শোকোন্মত্ত পার্থের কণ্ঠ রুদ্ধ হইয়া আসিল। তিনি মূর্চ্ছিতপ্রায় ঢলিয়া পড়িতেছিলেন, এমন সময় শ্রীকৃষ্ণ তাঁহাকে বক্ষে ধরিয়া রহিলেন; সুপবিত্র জ্ঞান-বক্ষ পাতিয়া অর্জ্জুনের সেই দুঃসহ শোকাবেগ যেন ধারণ করিলেন। অর্জ্জুন শুনিলেন নরনারায়ণ গদগদকণ্ঠে কহিতেছেন—

"এই বিশ্ব লীলাভূমি বিশ্ব নিয়ন্তার,
নিয়তির ক্রীড়াক্ষেত্র। জড় ও চেতন
আসে এই রঙ্গভূমে, হয় তিরোধান
করি ক্ষুদ্র অভিনয় নিয়তির করে।

জ্বলিছে নিভিছে দীপ আলোকিয়া গৃহ
ইচ্ছায় গৃহীর, সাধি কার্য্য গৃহস্থের ;
আলোক প্রদান পার্থ ! নিয়তি দীপের
আমি নর—ক্ষুদ্র দীপ, গৃহী—নারায়ণ।
আমি নর, মনুষ্যত্ব নিয়তি আমার ;
জন্মিতেছি, মরিতেছি, নিয়তি আমার
পালিতেছি এইরূপে জন্ম জন্মান্তরে
নারায়ণ লীলাভূমে ; ক্ষুদ্র চক্র আমি
সেই মহালীলা যন্ত্রে ; নিয়তি পালন
সুখ মম, ঘোর শোক—নিয়তি লঙ্ঘন।

*  *  *  *  *

কর শোক পরিহার ; করি অনুসার
চল এই মহাগতি, সাধিয়া নিয়তি
এইরূপে !"

উচ্ছ্বাসকম্পিত কণ্ঠে ভদ্রাকে কহিলেন :—

"সুভদ্রে !  *  *  *  নাহি আমাদের শোক,
গাও প্রেমপূর্ণ স্বরে মানব মঙ্গল।
যশস্বী কুমার তব লভিয়াছে যেই গতি,
কোন জননীর পুত্র লভেছে কখন ?
আমরা সকলে মিলি সাধিতেছি যেই ব্রত,
একা অভিমন্যু আজি করিল সাধন।
সফল জীবন ব্রত, অধর্ম্ম হয়েছে হত,
ধরাতলে ধর্ম্মরাজ্য হয়েছে স্থাপিত।
গাইছে মানব জাতি কি মঙ্গল গীত।"

সুভদ্রা শুনিল। যে কর্ণে শত শত শঙ্খের গর্জ্জন প্রবেশ করে নাই, আজ সেই কর্ণে শ্রীকৃষ্ণের এই মৃদু সম্ভাষণ প্রবেশ লাভ করিল! স্নেহময়ী জননীর নয়নপ্রান্ত বহিয়া ভক্তির আবেগে যেন দুই বিন্দু আনন্দাশ্রু গড়াইয়া পড়িল। করুণাস্বরূপিনী বিশ্বজননীর হৃদয়তন্ত্রী যেন সেই মৃদু সম্ভাষণে বাজিয়া উঠিল। ভদ্রাদেবী কহিলেন—

"দয়াময়! নাহি শোক; সাধিল তোমার কর্ম্ম
পুত্র যার, তার শোক নাহি ধরাতলে।

* * * *

ক্ষুদ্র লতা দুরবল, প্রসবি বৃহৎ ফল,
তাপিত মানব প্রাণ করে সুশীতল;
তব পদাশ্রিতা লতা, পুণ্যবতী ভদ্রা তথা,
প্রসবিয়া অভিমন্যু এই মহাফল,
সাধিয়াছে যদি দেব! মানব মঙ্গল—
লতার ত এই সুখ; পূর্ণ সুভদ্রার বুক
মাতৃপ্রেমে; পাদপদ্মে লও উপহার
সেই প্রেম, সুভদ্রার শোক কি আবার?
সমগ্র মানব জাতি, আজি অভিমন্যু মম
আজি অভিমন্যু মম, বিশ্ব চরাচর;
এক মর পুত্র মম হারাইয়া লভিয়াছি
আজি কি মহান পুত্র—অনন্ত, অমর!
বড় ভাগ্যবান পুত্র, তাহার নিয়তি পূর্ণ,
অপূর্ণ নিয়তি আছে এখনো ভদ্রার—
ধরাতলে কৃষ্ণ নাম হয়নি প্রচার।
অনন্ত, অমর পুত্রে, আনন্দে লইয়া বুকে,
এইরূপে শিখাইব নাম নিরমল;

কর্ম্মক্ষেত্র কুরুক্ষেত্রে এরূপে করিয়া রণ
শিখাইব সাধিবারে মানব মঙ্গল।"

শ্রীকৃষ্ণ নীরব নিশ্চল ভাবে সুভদ্রাদেবীর এই উক্তি শুনিলেন। শান্ত স্থির বিস্ফারিত নেত্রে শান্তিপূর্ণ আকাশ পানে চাহিয়া রহিলেন। অর্জ্জুনের শোকঝটিকাবিক্ষুব্ধ হৃদয়েতে ধীরে ধীরে যেন শান্তির অনিল সঞ্চার হইল। অর্জ্জুন দূর শূন্য পানে দৃষ্টি নিবদ্ধ করিয়া দেখিলেন, যেন তাঁহার পুত্রমুখ অনন্ত অমর আকারে বিরাজিত! তাঁহার হৃদয়ে কি এক নবীন প্রীতির নির্ঝর উথলিয়া উঠিল।

সেই মহান সুপবিত্র শোকতীর্থে—ধর্ম্মক্ষেত্রে কুরুক্ষেত্রে—শান্তি-স্বরূপিনী শিষ্যা শৈলজা সহ শান্তমূর্ত্তি মহর্ষি ব্যাসদেব সেই সময় উপনীত হইলেন। উভয়ের ঊর্দ্ধনেত্র; উভয়ের বাহুদ্বয় ঊর্দ্ধোৎক্ষিপ্ত; সুপবিত্র হরিনামগানে উভয়েই আত্মবিহ্বল—উভয়ের নয়ন প্রেমাশ্রুবিগলিত! শোকস্তম্ভিত, অশান্ত কুরুক্ষেত্র যেন ক্ষণকাল নিস্পন্দ ভাবে শান্ত হৃদয়ে সেই শান্তিমাখা সঙ্গীত-সুধা পান করিল। মহর্ষি উচ্ছ্বসিত হৃদয়ে ধনঞ্জয়ের পানে চাহিয়া কহিলেন—

"ধনঞ্জয়! শোক তব কর পরিহার!
বিশ্বক্ষেত্র কুরুক্ষেত্র বিশ্ব নিয়ন্তার।

* * * * *

ছিল কত শত বীর আজি নাহি আর
কত শত নব জীব হইবে আবার
কে বলিবে? কিবা মহাকালের হুঙ্কার
উঠিছে, পশ্চাতে আর সম্মুখে তোমার!
কালের তরঙ্গ যদি দেয় ভাসাইয়া
মানব-জীবন-বীজ, দেয় মুছাইয়া
পৃথিবীর বক্ষ হতে মানবের নাম,

সর্ব্ব জীবনের বীজ করে তিরোধান—
তথাপি এ মহাবিশ্ব যাইবে ছুটিয়া,
অনন্ত কালের গর্ভে ভাঙ্গিয়া গড়িয়া।
ভাঙ্গিতেছে পুরাতন, গড়িছে নূতন ;
জগতের নীতি এই মহা-বিবর্ত্তন।
এই বিবর্ত্তন-গর্ভে আমি ক্ষুদ্র নর
কেমনে রহিব স্থির হইয়া অমর ?
পুত্র যাবে, পৌত্র হবে, প্রপৌত্র আবার
এই বিবর্ত্তনে, শোক কর পরিহার।
* * * * এই বিবর্ত্তনে
ঝরে যথা শোক-অশ্রু মানব নয়নে,
ফুটে তথা সুখ-হাসি মানব বদনে ;
কেন অশ্রু, কেন হাসি, কিছুই না জানি—
সকলি তাঁহার ইচ্ছা ; এই আমি জানি,
এই হাসি-অশ্রু-পূর্ণ বিবর্ত্তন-রথে
ছুটিছে মানব নিত্য উন্নতির পথে।
আমি সে মানব-অংশ, পুত্রও আমার ;
আমি মরি, মরে পুত্র, শোক কি আবার ?
মরে পিতা, মরে পুত্র, না মরে মানব,
নাহি হয় উন্নতির তিলার্দ্ধ লাঘব।
জলবিম্ব যায় পার্থ ! মিশাইয়া জলে,
একে ভাটা, অন্যদিকে জোয়ার উছলে।
* * * *
নরশোকে পুত্রশোক করি নিমজ্জিত,
আপন নিয়তি উচ্চ করিয়া পালিত,

তব বীরপুত্র মত হও অগ্রসর
মানব-উন্নতি-পথে। ওই শিরোপর
নারায়ণ, উন্নতির পূর্ণ পরিণতি।

* * * *

চল ভাসি মানবের সাধিয়া মঙ্গল ;
আনন্দে গাইয়া হরে মুরারে কেবল।"

উদাসিনী, গৈরিকবসনা শৈলজা এতক্ষণ স্থির উর্দ্ধনেত্রে দাঁড়াইয়া আত্মহারা ভাবে মহর্ষির এই সুধামাখা উপদেশ-বাণী শ্রবণ করিতেছিল। সহসা সেই ভীষণ শোকদৃশ্যের প্রতি তাহার দৃষ্টি পতিত হইল। যোগিনী শোকোদ্বেলিত হৃদয়ে ধীরে ধীরে কুমারের শিরোদেশে বসিয়া দুই বিন্দু শোকাশ্রু বর্ষণ করিল। তারপর নীরবে উঠিয়া গিয়া পার্থপদতলে পড়িয়া কহিল—

চাহিয়া দেখ শৈলজা তোমার
তব পদতলে, পূর্ণ তপস্যা তাহার।"

পার্থ উচ্ছ্বাসভরে উন্মত্তপ্রায় ছুটিয়া গিয়া তাহাকে বক্ষে তুলিয়া লইলেন। পার্থবক্ষে সেই নীলাব্জ প্রতিমাখানি যেন শান্ত সুনীল আকাশে সন্ধ্যার নীলিমার ন্যায় শোভা পাইল। পার্থ ডাকিলেন—

"শৈলজে! শৈলজে! শৈল!"—

কিন্তু হায়! সেই শোকপূর্ণ হৃদয়ে যে উচ্ছ্বাস ছুটিল, তাহাতে তাঁহার মুখ দিয়া আর কথা সরিল না। সে উচ্ছ্বাস প্রকাশ করিতে যে ভাষা নাই—তাহা যে ভাল করিয়া বোঝাইবার উপায় নাই! পার্থ চিত্রাঙ্কিতের ন্যায় অচলভাবে আকাশ পানে চাহিয়া দাঁড়াইয়া রহিলেন।

শৈলজা পুনর্ব্বার অর্জ্জুনের পদতলে পড়িয়া কহিল—

"অজ্ঞানী মানব নাথ! কল্পনা করিয়া যথা

নারায়ণ রূপ, পূজা করি দেবতায়
হয় পূর্ণমনোরথ, দেখে জীবনের পথ,
দেখে শান্তিসুধাপূর্ণ জীবন-নির্ঝর,
অন্ত-অন্তরালে দেখে অনন্ত ঈশ্বর—
তেমতি পূজি তোমায়, শৈলজার দেবতায়
ক্ষুদ্র নিয়তির রেখা করেছি দর্শন,
পূজি নর, পাইয়াছি নর নারায়ণ।
পতিতপাবনী মাতা সুভদ্রার পদতলে
শুনিলাম কর্ণে যেই নাম পুণ্যময়,
আজি পুত্র পুণ্যবান, দিয়া আত্ম বলিদান
লিখিল হৃদয়ে নাম অমৃত-নিলয়।
চতুর্দ্দশ বৎসরের তপস্যার পরে নাথ!
ছিল যেই শুভ্র ছায়া প্রাণে কামনার;
পুত্র আজি প্রাণ দিয়া, মুছাইল সেই ছায়া
পতি, পিতা, পুত্র তুমি আজি শৈলজার;
পুণ্যবতী—আজি পূর্ণ তপস্যা তাহার।"

পুণ্যবতীর তপস্যা সফল হইল বটে, কিন্তু তাহার জীবনের ব্রত যে এখনও উদ্‌যাপিত হয় নাই তাহা বোধ হয় সেই সময় পুণ্যবতীর প্রাণে জাগিয়া উঠিয়াছিল। কেননা পতিতোদ্ধারব্রতকল্পে অর্জ্জুনকে আশ্বস্ত করিতে গিয়া সে পরক্ষণেই কহিল—

"শূন্য করি তব অঙ্ক, মাতা সুভদ্রার,
গেল উড়ি প্রেম-পাখী; শূন্য অঙ্কে মুছ আঁখি—
বনপুত্রগণে তব দেও অধিকার
প্রেমময়! পুত্রশোক রবে না তোমার।"

সুভদ্রাদেবীকেও সান্ত্বনা দিতে গিয়া কহিল—

"উঠ মা! উঠ মা! ওই সর্ব্বশোকনিবারণ
দাঁড়াইয়া নারায়ণ শান্তি-প্রস্রবণ!
শান্তির ত্রিদিব বুকে, পুত্রে সমর্পিয়া সুখে
করি আমাদের শোক চরণে অর্পণ,
গাই কৃষ্ণনাম মাগো! যুড়াই জীবন!
স্নেহের শৃঙ্খল তোর, স্নেহের শৃঙ্খল মোর
কাটিলেন বিধি যদি, উধাও উড়িয়া
তুই গৃহে, আমি বনে, বনবিহঙ্গিনী মত
গাব কৃষ্ণনাম মাগো! বিশ্ব জুড়াইয়া।"

উত্তপ্ত শোক-মরুভূর মধ্যে শান্তির কি শীতল প্রস্রবণ! কি অপার্থিব প্রাণবিমোহন দৃশ্য! কি পতিতোদ্ধারমূলক প্রেমের আদর্শ চিত্র! অর্জ্জুন আত্মবিহ্বলভাবে এক করে পুত্র ও অন্য করে পুত্র-বধূকে লইয়া গোবিন্দের প্রেমপূর্ণ বক্ষে অর্পণ করিলেন। নরনারায়ণ বীরকুমার ও বিমুক্তকুন্তলা মূর্চ্ছিতা উত্তরাকে বক্ষে লইয়া যোগস্থ দণ্ডায়মান! তাঁহার পদতলে প্রীতির ও শান্তির পবিত্র তিন মূর্ত্তি—শৈল, সুভদ্রা ও পার্থ! ঊর্দ্ধবাহু দ্বৈপায়ন এই মহিমাময় দৃশ্য দেখিতে দেখিতে বিরাট কুরুক্ষেত্র মুখরিত করিয়া গদগদ কণ্ঠে গাহিলেন—**হরে মুরারে**! উদাস নিস্তব্ধ সায়াহ্ন গগন যেন সেই উদাত্তস্বরের প্রতিধ্বনি তুলিয়া প্রেমকণ্ঠে গাহিল—"হরে মুরারে"!

* * * *

নিবিড় তমসাবৃত রজনী; তৃতীয় যাম অতীত। আকাশ ও ধরাতল গাঢ় অন্ধকারে মিশিয়া গিয়াছে। শৈলজা শিবিরে ফিরিয়া আসিয়া মূর্চ্ছিতা বিষাদপ্রতিমা উত্তরার সেবায় নিযুক্ত। তাহার

অঙ্কে মূর্চ্ছিতা রমণী, নিশীথিনীর কোলে বিশুষ্ক কুসুমহারের ন্যায় শোভা পাইতেছে! রমণীর—

"শোকে শুভ্র অর্দ্ধকেশ, নয়ন গিয়াছে বসি;
শোকে শুষ্ক দেহলতা, বরণ হয়েছে মসী।
বিশুষ্ক আরক্তাধর; ক্ষীণ বহিতেছে শ্বাস;
নিদ্রা যাইতেছে যেন ছিন্ন-বীণা-শোকোচ্ছ্বাস!"

বহুক্ষণ পরে রমণীর একটু সংজ্ঞা হইল; সে ধীরে ধীরে জিজ্ঞাসা করিল—

"কে আমি?"

শৈলজা। "তুমি উত্তরা মা! আদরিণী!"

রমণী। "উত্তরা কে?"

শৈলজা। "উত্তরা মা! বিরাটরাজনন্দিনী।"

রমণী যেন বিস্মিত হইল। শিবির-প্রাচীরে এক দীর্ঘ প্রশান্ত দর্পণ আলম্বিত ছিল; সে তৎপ্রতি দৃষ্টিনিবদ্ধ করিয়া প্রশ্ন করিল—

"কারা বসি ওইখানে?"

আত্মহারা বালিকার ভগ্নকণ্ঠে শৈলের প্রাণ কাঁদিয়া উঠিল। সে সজল নয়নে উত্তর করিল—

"কেহ নহে দর্পণেতে প্রতিবিম্ব মা! তোমার
দেখিতেছ—দেখিতেছ প্রতিবিম্ব মা! আমার।"

উত্তর শুনিয়া উত্তরার বিস্ময় যেন শত গুণ বাড়িয়া উঠিল। সে জিজ্ঞাসা করিল—

"উত্তরা! উত্তরা আমি! প্রতিবিম্ব উত্তরার!
উত্তরার শুভ্রকেশ! ওই মুখ—চোখ আর?"
কে তুমি?"

তপস্বিনী শৈলজা আর অশ্রু সম্বরণ করিতে পারিল না। গদগদ কণ্ঠে উত্তর করিল—"শৈলজা আমি, বনবালা উদাসিনী।"

. হেমন্তের শিশিরমথিতা কমলিনীর ন্যায় বিষাদক্লিষ্টা উত্তরার শোককাতর মুখখানি দেখিয়া শৈলের কণ্ঠ রুদ্ধ হইয়া আসিল। নিদারুণ পতিশোক ছয়দিনের মধ্যেই বালিকার ভ্রমরকৃষ্ণ কেশকলাপ শুভ্র করিয়া তুলিয়াছে! শৈলকে নীরব থাকিতে দেখিয়া রমণী উদ্‌ভ্রান্ত ভাবে কহিল—

"না তুমি মা! স্বপ্নদেবী! স্বপ্নে দেখিয়াছি আমি,
পূর্ণচন্দ্র বক্ষ হ'তে হায় মা! পড়িনু আমি
আঁধার পাতালে, শৈলে—কি কঠিন শিলাখানি!
চূর্ণিত করিয়া দেহ, বিচূর্ণ হইল বুক
আসিলেন নারায়ণ—কি করুণাপূর্ণ মুখ!

* * * *

চুম্বিয়া ললাট করি সঞ্জীবনী সুধা দান,
পবিত্রা দেবীর এক অঙ্কেতে দিলেন স্থান!
তুমি কি সে স্বপ্নদেবী? এযা কোন্ পুণ্যভূমি?
স্বপ্নরাজ্য? দেবরাজ্য?"

শৈল ধীরে ধীরে এই স্বপ্নের কাহিনী শুনিল। সঙ্গে সঙ্গে মহিমাময় নারায়ণের অপূর্ব্ব মহিমা চিন্তা করিয়া তাহার হৃদয়ের ভক্তি-সাগর উছলিয়া উঠিল। সে উচ্ছ্বসিত কণ্ঠে উত্তর করিল—

"তোমার শিবিরে তুমি!"

বালিকার আবার বিস্ময় জাগিয়া উঠিল। সে প্রশ্ন করিল—

"শিবিরে! শিবির কোথা?"

বাষ্পগদগদ কণ্ঠে শৈল উত্তর করিল—

"কুরুক্ষেত্রে, ধর্ম্মক্ষেত্রে!"

বালিকা তাহা শুনিয়া স্থিরনেত্রে শূন্যপানে চাহিয়া রহিল। কৃষ্ণপক্ষের অন্ধকারে ক্ষীণ চন্দ্রকরলেখা যেমন ধীরে ধীরে ধরাতলে দেখা দেয়, সেইরূপ স্মৃতির ক্ষীণালোক অল্পে অল্পে তাঁহার আঁধার মনোরাজ্যে ভাসিতে লাগিল। সুদূরবিস্মৃত সঙ্গীতের ন্যায় সুখপূর্ণ, শোকপূর্ণ কত শত জীবন-ঘটনা ধীরে ধীরে যেন তাহার স্মৃতিপথে উদিত হইল। শৈল তন্ময়ভাবে বালিকার মুখের ভাব-পরিবর্ত্তন দেখিতে লাগিল।

সহসা যেন সে ভাব পালটিয়া গেল। বালিকার অভিনীত জীবনরঙ্গমঞ্চে কে যেন যবনিকা টানিয়া দিল—সেই রুদ্ধ নাট্যগৃহদ্বার অন্ধকারে আচ্ছন্ন হইল! বালিকা প্রাণ ভরিয়া কাঁদিতে চেষ্টা করিল; কিন্তু পারিল না—অশ্রু কোথায়? শোকের তীব্র সন্তাপে যে নয়নের নির্ঝর শুকাইয়া গিয়াছে! বিশুষ্ক ইন্দীবরসম ক্ষুদ্র মুখখানি শৈলজার বক্ষে লুকাইয়া সে নীরবে পড়িয়া রহিল। শৈলজার কাতরপ্রাণ সে দুঃসহ অবস্থা অনুভব করিয়া আবার কাঁদিয়া উঠিল। সে সস্নেহে বালিকার মুখে চুম্বন দান করিতে গেল; কিন্তু হায়!

"উষ্ণ দুই অশ্রুবিন্দু পড়িল ঝরিয়া মুখে
উত্তরার বিমলিন, শুষ্ক শতদল বুকে
নিশির শিশির যথা—"

বিস্ময়ে বালিকা প্রশ্ন করিল—

"কেন মা কাঁদিস তুই? তোর বুকে এই জ্বালা
কে জ্বালিল? বনমাতা তুই কি অভিন্ন হায়?"

শৈলের অশ্রুধারা তর তর বেগে ছুটিতে লাগিল—সে কাতর স্বরে কহিল —

"আমি তার বনমাতা, আমি সেই পুণ্যবতী।"

বালিকা ভগ্নকণ্ঠে উত্তর করিল—

"হায় মা! হায় মা! তোরো এ অমৃত প্রস্রবণে
জালিলা বাড়বানল বিধি অকরুণ মনে!"

যুগল হৃদয়বীণার তন্ত্রী সহানুভূতির সমান সুরে বাঁধা—শোকের মূর্চ্ছনায় মূর্চ্ছিত! সুতরাং একটীর অনুরণনে অপরটী ঝঙ্কৃত হইয়া উঠিল। শৈল কিছুক্ষণ নীরব থাকিয়া কহিল—

"না মা!— * * মরুভূমে অভাগীর
দিয়া আত্মপ্রাণ বাছা, ঢালিয়াছে প্রেমনীর;
বরিষার মেঘ মত সহি বুকে বজ্রাঘাত,
ধর্ম্মরাজ্য তরে করি এইরূপে প্রাণপাত।
বনমাতা হয় যেন হায়! যোগ্য মাতা তার।
স্বর্গে সে আসিবে তবে পুণ্য অঙ্কে শৈলজার!"

বালিকার মানসপটে পূর্ব্বসুখের স্মৃতি উদিত হইল—সে কাতর-কণ্ঠে কহিল—

"বড় সাধ ছিল মনে যুদ্ধ অন্তে অভাগীরে
নিয়ে যাবে বনে তোর, মা গো! তোর স্নেহনীড়ে।
ভাবে নাই—ভাবি নাই—হায়! হেন অনাথিনী
আসিব মা অঙ্কে তোর!"—

আর বলিতে হইল না—রুদ্ধ শোক-নির্ঝরিণী শৈলজার নয়ন প্রান্ত দিয়া দর দর বহিতে লাগিল—বালিকা আর কোন কথা কহিল না।

ক্ষণেক পরে শৈল সেই প্রবল শোক চাপিয়া বালিকাকে সান্ত্বনা প্রদান মানসে কহিল—

"রেখে গেছে অভিমন্যু ক্ষুদ্র প্রতিমূর্ত্তি ওর—
মাগো! পুণ্যগর্ভে তোর।

পুত্র কোলে করি তুই যাইবি আমার বনে,
এ অচির বনখেলা নিরখিব দুই জনে।
গৃহভূমি, বনভূমি, বাঁধিয়া প্রেম বন্ধনে
নির্ম্মাইব ধর্ম্মরাজ্য ; বসাইব সিংহাসনে
পুত্রে তোর, রাজলক্ষ্মী হবি তুই মা আমার ;
পুত্রসুখে, প্রজাসুখে, রহিবে না শোক আর !"

বালিকা শুনিল—তাহার অন্তরের অন্তঃস্থল হইতে গভীর দীর্ঘশ্বাস বাহির হইয়া গেল! শোকভগ্নস্বরে সে কহিল—

"রবি অস্ত গেলে হায়! দিবা কি থাকিতে পারে?
অস্ত গেলে শশধর, লয়ে যায় জ্যোৎস্নারে!
পাদপ হইলে ভস্ম, ছায়া কি থাকে কখন?
নির্ঝর হইলে শুষ্ক, ধারা হয় অদর্শন;
প্রদীপ হইলে ভগ্ন, শিখা কি কখনো রয়?
বাঁচে কি নলিনী, যদি শুষ্ক হয় জলাশয়?
কুরুক্ষেত্র মহাঝড়ে, তরু উত্তরার হায়!
গিয়াছে ভাঙ্গিয়া যদি শুকাইয়া এ লতায়,
আশীর্ব্বাদ কর মাগো! সমর্পিয়া ফল তার
করে মাতা সুভদ্রার, সুলোচনা, শৈলজার,
তরু পদমূলে যেন করে সমর্পণ প্রাণ,
আনন্দের সহ যেন হয় হাসি তিরোধান।
তৃতীয়ার চন্দ্র যদি হলো অস্তমিত হায়!
অস্ফুট জ্যোৎস্না যেন সঙ্গে মিশাইয়া যায়।"

তার পর উভয়ে শোকাবেগে নীরবে বসিয়া রহিল। বালিকা সেই শোকক্ষেত্র কুরুক্ষেত্রের ভীষণ শোকদৃশ্য দেখিতে দেখিতে কি জানি কেন সহসা কেমন কাতর হইয়া পড়িল! তাহার মনে হইল এই নির্ম্মম যুদ্ধ আরও না জানি কত বালিকাকে তাহার ন্যায় হৃত-

সর্ব্বস্ব করিয়াছে—এই ভীষণ শোকসঙ্ঘাত আরও কত 'উত্তরা'কে পথের ভিখারিণীরূপে গড়িয়া তুলিবে। বালিকার কোমল হৃদয়তন্ত্রী পরদুঃখস্পর্শে বাজিয়া উঠিল! সে কহিল—

"নাহি জানি কুরুক্ষেত্র—এই শোক-পারাবার
ভাঙ্গিবে কপাল মাগো! আরো কত উত্তরার!"

শৈল তাহার হৃদয়ের অবস্থা বুঝিতে পারিয়া তাহাকে সান্ত্বনা প্রদান করিয়া কহিল—"হইয়াছে যুদ্ধ শেষ।"

"শেষ"!—বালিকা বিস্ময়ে চমকিয়া উঠিল। তবে কি সত্য সত্যই যুদ্ধ শেষ হইয়াছে—এই মর্ম্মভেদী শোকানল নিভিয়াছে—জগতের এই মহাজ্বালা জুড়াইয়াছে!

শৈল গদগদ স্বরে উত্তর করিল—"শেষ!—"

"————ভস্মিয়া ক্ষত্রিয় বন
নিবিয়াছে অধর্ম্মের যুগব্যাপী হুতাশন!
ছিল যেই স্নেহে সিক্ত অর্জ্জুনের বীর্য্যানল
হরিলে কৌরব সেই অভিমন্যু স্নেহজল,
উদ্গীর্ণ করিল গিরি যে গৈরিক প্রস্রবণ
কাঁপাইয়া কুরুক্ষেত্র, আচ্ছন্ন করি গগন
দুদিনে হইল ভস্ম দ্রোণাচার্য্য পরাক্রম;
দুই দিনে কর্ণ আর—কর্ণ করে নাহি রণ,
শিশুহত্যা পাপে প্রাণ করিয়াছে বিসর্জ্জন।
এক দিবসের যুদ্ধে হত শল্য, দুর্য্যোধন।
কালি হইয়াছে শেষ, হইয়াছে অবসান
অধর্ম্মের দীর্ঘ দিবা, ভারত করি শ্মশান!
কৃপ, কৃতবর্ম্মা, আর দ্রোণপুত্র দুরাশয়—
আছে মাত্র কৌরবের এই মহারথীত্রয়।

অধীর আগ্রহভরে বালিকা সকল সংবাদ লইল। সে যেন অনেকটা আশ্বস্ত বোধ করিল, কিন্তু পরক্ষণেই আবার সহসা পাণ্ডব পক্ষের কুশল সংবাদ জানিবার নিমিত্ত তাহার ক্ষুদ্র প্রাণ আকুল হইয়া উঠিল! সে জিজ্ঞাসা করিল—

"পাণ্ডব ও নারায়ণ?"

শৈল ধীরে ধীরে উত্তর করিল—

"আছেন মঙ্গলে সব।
পরিণামে ধর্ম্মের মা! নাহি হয় পরাভব।"

উত্তরা। "মা সুভদ্রা?"

শৈল। "দেবী তিনি, তাঁর অমঙ্গল নয়
সম্ভব মা।"

উত্তরা কিছুক্ষণ নীরবে ভাবিতে লাগিল। তারপর আবার প্রশ্ন করিল—

"কুশলে ত আছে বল পিতা, ভ্রাতা, মা আমার?"

কি কঠিন প্রশ্ন! শুনিবা মাত্র শৈলের বুক ভাঙ্গিয়া গেল। সে নীরবে অধোমুখে বসিয়া রহিল। তাহার নয়নবিনির্গত অবিরল অশ্রুধারায় ধরণী সিক্ত হইতে লাগিল!

বালিকা শৈলকে নীরব থাকিতে দেখিয়া নিমেষের মধ্যে স্বীয় প্রশ্নের উত্তর বুঝিয়া লইল। শৈলের সেই নীরব সমাচার তাহার ক্ষুদ্র প্রাণের পরতে পশিয়া এক তুমুল হাহাকার সৃজন করিতে চেষ্টা করিল। কিন্তু বালিকার আর কোনও পরিবর্ত্তন দেখা গেল না। তাহার স্তিমিত নয়নে বিন্দুমাত্র অশ্রু গড়াইয়া পড়িল না—মুখের একটী মাত্র রেখাও রূপান্তরিত হইল না। আর হইবেই বা কেন?

"হায়! বিষধর যারে দংশিয়াছে একবার
শত বিষধরে দংশি কি আর করিবে তার?
হইয়াছে এক বজ্রে ভস্ম যেই উপবন,
কি আর করিবে তার শত বজ্র প্রহরণ?"

বালিকা ব্যাকুল ভাবে কেবল জিজ্ঞাসা করিল—

"সকলে মা! গেল চলি— * * *
তথাপি বিদীর্ণ নাহি হইল আমার বুক!
ছয়দিন মৃতপ্রায় ছিলাম মূর্চ্ছিতা আমি;
তবু নাহি মরিলাম—আমি কি পাষাণখানি!"

শৈল তাহাকে বুঝাইয়া দিল যে তাহার বাঁচিবার কোনও আশা ছিল না; নরনারায়ণ যোগস্থ হইয়া তাহাকে বাঁচাইয়াছেন। বাঁচাইবার কারণ নির্দ্দেশ করিয়া বলিল—

"তুমি কৌরবের লক্ষ্মী, আছে মা গর্ভে তোমার
একই অঙ্কুর মাত্র কৌরবের ভরসার।
মানবের আশা-তরু, ধর্ম্ম-রাজ্য-ভিত্তি-ভূমি
হবে তব পুত্র, হবে ধর্ম্মরাজ্যলক্ষ্মী তুমি!"

বালিকা বিষণ্ন বদনে, নত মস্তকে তাহা শুনিল—তার পর তাহার পঞ্চ দেবরের কুশল জিজ্ঞাসা করিল। শৈল তাহাকে বলিল, যে পাণ্ডব, সাত্যকি ও কৃষ্ণ ভিন্ন আর কেহ জীবিত নাই—অশ্বত্থামা মেষশালায় শার্দ্দুলের মত প্রবেশ করিয়া পঞ্চ শিশুকে বিনষ্ট করিয়াছে। অধর্ম্মের শেষ অঙ্ক অভিনীত হইয়াছে—কুরুক্ষেত্র আজ শ্মশানে পরিণত। এই মহাশ্মশানে পাপ ও অধর্ম্মের করাল কবল হইতে মানবকে মুক্ত করিতে—তাহাকে মুক্তির মধুর পবিত্র পন্থা দেখাইতে গিয়া মহাপ্রাণ পুত্র অভিমন্যু স্বীয় প্রাণ বিসর্জ্জন দিয়াছে;

সুতরাং তুচ্ছ পত্নীপ্রেম ভুলিয়া পবিত্র মাতৃপ্রেমে হৃদয় পূর্ণ করিতে পারিলে তাহাদের এই মহাশোকে জগত সুখ লাভ করিবে।

বালিকা বিস্মিত ভাবে, স্তম্ভিত হৃদয়ে শৈলের কথাগুলি শুনিল। সহসা শীতের মেঘাবৃত আকাশের ন্যায় তাহার বদন গম্ভীর হইয়া উঠিল। কিছুক্ষণ নীরব, স্থির ভাবে থাকিয়া সে কহিল—

"————————মা! চল যাই!"

শৈল বিস্মিত নয়নে জিজ্ঞাসা করিল—"কোথায়?"

উত্তরা দীর্ঘ নিশ্বাস ত্যাগ করিয়া কহিল—

"মা! উত্তরার এক ভিন্ন স্থান নাই—
পতির জলন্ত চিতা।"

শৈলের বুক দুরু দুরু কাঁপিয়া উঠিল। সে অশ্রুপূর্ণ মুখে জিজ্ঞাসা করিল—

"পতির চিতায় প্রাণ সমর্পণ হ'তে আর
নাহি কি রমণীব্রত উচ্চতম মা! আমার?"

বালিকা ধীরে ধীরে ভূতল ত্যাগ করিয়া স্থিরকণ্ঠে উত্তর করিল—

"আছে।—
পালিব তা' মাখিয়া মা! পতিপদভস্ম শিরে।"

তারপর নীরবে দুইজনে সেই গভীর নিশীথে শিবির হইতে বাহির হইল। কুরুক্ষেত্রবক্ষে তখনো অগণিত চিতা অমাবস্যার নিবিড় সূচিকাবিদ্ধ অন্ধকারে জ্বলিতেছিল। যোজনান্তর ব্যাপিয়া সংখ্যাতীত রথীবর্গের চিতালোক নদীনীরে প্রতিবিম্বিত হইতেছিল—যেন অনন্ত রবি এককালীন নদীগর্ভে অস্ত যাইতেছে! অনন্ত শ্মশানধূমে শীতের আকাশ সমাচ্ছন্ন—একটীও যেন নক্ষত্র নাই, অথবা সকল নক্ষত্রই যেন ধরাতলে খসিয়া পড়িয়া চিতার ন্যায় শোভা

পাইতেছে। বিরাট সমরভূমি যুড়িয়া চতুর্দ্দিকে হাহাকার—চারিধারে ভগ্নকণ্ঠের করুণ আর্ত্তনাদ! নৈশ নীরবতা ভেদ করিয়া শকুনি গৃধিনীর দল যেন সেই চীৎকারের ভীষণতা আরও বৃদ্ধি করিতেছিল। শত শত বিভীষিকা যেন থাকিয়া থাকিয়া আঁধারে ফুটিয়া উঠিতেছিল! বালিকার বক্ষ সেই ভীষণ শোকদৃশ্য দেখিয়া কাঁপিয়া উঠিল। সে শৈলের গলা জড়াইয়া শোকবিহ্বল কণ্ঠে কহিল—

"হায় মাতঃ! ধীরে ধীরে নিবিছে এ চিতাগণ
আমাদের বক্ষঃচিতা এরূপে কি নির্ব্বাপন
হইবে মা? হইবে মা এইরূপে অবসান
আমাদের শোকনিশি, হায়! জুড়াইবে প্রাণ?"

শৈল সাশ্রুচক্ষে কহিল—

"কয় চিতা আমাদের?———
দেখ মা! অনন্ত চিতা ভারত মাতার বক্ষে!"
পুড়ি এই চিতানলে অধর্ম্ম-চিতার রাশি,
নব ধর্ম্ম-উষা ঐ আনন্দে উঠিছে ভাসি!
ঐ কাকলীর কলে উঠিছে মা! কৃষ্ণ নাম,
জুড়াতে জগত প্রাণ, তোমার আমার প্রাণ।"

তার পর উত্তরাকে বক্ষে লইয়া সে অভিমন্যুর চিতাপার্শ্বে গেল। দূরে হিরণ্বতীতীরে অশোকপাদপমূলে সেই পবিত্র তীর্থধাম দেখিবামাত্র উভয়ে উচ্ছ্বসিত হৃদয়ে প্রণাম করিল। নারায়ণ ক্ষীণালোকে অন্তরালে দাঁড়াইয়া অনিমিষনেত্রে উত্তরার সেই বিমলিন শোকছবি দেখিলেন। কি দেখিলেন?

দেখিলেন—

"গিয়াছে বহিয়া যেন কত যুগ উত্তরার,
ঘটাইয়া কি বিপ্লব ক্ষুদ্র হৃদয়েতে তার!

নব যৌবনের সেই পুষ্পাকীর্ণ রঙ্গালয়
করিতেছে প্রৌঢ়তার কি দারুণ অভিনয়!
বিশুষ্ক অস্ফুট ফুল, নিবিয়াছে আলোরাশি,
ফুটন্ত আনন্দোচ্ছ্বাসে, শোক উঠিয়াছে ভাসি!
হাসিভরা, ক্রীড়াভরা সে চঞ্চলা সৌদামিনী
হয়েছে গাম্ভীর্য্যভরা কি নিবিড়া কাদম্বিনী!
জোৎস্নাপ্লাবিতা সেই ফুটন্ত কুসুমলতা
এবে শুষ্কা, অর্দ্ধদগ্ধা হায়! বজ্রাঘাতে যথা!"

শুনিলেন উত্তরা আকুল কণ্ঠে বলিতেছে—

"কোথায় রহিলে পদ্মপলাশলোচন হরি,
এই শোকপারাবারে দেও নাথ! পদতরী!
তোমার নয়ন সম ছিল যেই নেত্রদ্বয়,
ছিল তব রূপ সম যে-রূপ মাধুর্য্যময়,
মাতা সুভদ্রার ছবি, সেই মুখ মনোরম,
তোমার দেবত্বে মাখা, পার্থবীর্য্যে হুতাশন,
বিধাতার পূর্ণসৃষ্টি, স্বপ্ন-স্বর্গ উত্তরার—
এরূপে কি হল ভস্ম? চিহ্ন রহিল না আর!
অর্জ্জুনের প্রাণপুত্র, প্রাণপুত্র সুভদ্রার,
গোবিন্দের পুত্র, শিষ্য—না, না নাহি মৃত্যু তার।"

বিয়োগবিধুরা পতিপাগলিনীর মর্ম্মভেদী বিলাপ শুনিতে শুনিতে নারায়ণ শোকের আবেগে প্রস্তরপ্রতিমার ন্যায় নিশ্চল, নিষ্কম্পভাবে দাঁড়াইয়া রহিলেন! শৈল এতক্ষণ আকাশে চন্দ্রের পানে চাহিয়া চাহিয়া যেন কি এক গভীর ধ্যানে নিমগ্ন ছিল! সহসা স্বপ্নোত্থিতার ন্যায় উঠিয়া বীরবালকের চিতাভস্ম গ্রহণ পূর্ব্বক উভয় ললাটে মাখিয়া উচ্ছ্বাসভরে কহিল—

"কর আশীর্ব্বাদ বৎস! তব বনযাত্রা-ব্রত
হয় যেন উদ্‌যাপিত, হয় পূর্ণ মনোরথ।"

দেখিতে দেখিতে পার্থ সুভদ্রা সহ তথায় আসিয়া উপস্থিত হইলেন। ঝটিকান্তে সুপ্ত জলধির ন্যায় পার্থের হৃদয়ে শোকের সেই উত্তাল তরঙ্গভঙ্গ যেন অনেকটা শান্ত হইয়া আসিয়াছে—তাঁহার মুখে শান্তির ছায়া বিরাজিত। বীরজননীর অনন্ত, অতলস্পর্শ শোকসিন্ধুও ধীর স্থির। পুত্রের শ্মশান-ছায়া দেখিতে দেখিতে উভয়ের হৃদয় মুহূর্ত্তের নিমিত্ত একবার মাত্র আলোড়িত হইয়া উঠিল। ধনঞ্জয় ব্যাকুল কণ্ঠে উত্তর করিলেন—

"এইরূপে আমাদের হইল ভস্ম হৃদয়!"

ভদ্রাদেবী স্থিরচিত্তে ও স্থিরকণ্ঠে উত্তর করিলেন—

"না-না নাথ!—
এইরূপে আমাদের হইল কঠিন প্রাণ
জুড়াতে জগত প্রাণ, শিখাইতে কৃষ্ণনাম।

* * * *

সাঙ্গ বীরব্রত, লও ধর্ম্মব্রত শ্রেষ্ঠতর
মাখি পুত্রভস্ম বুকে, হও কর্ম্মে অগ্রসর।
পুত্রের সুযোগ্যা মাতা, পুত্রের সুযোগ্য পিতা
হইব আমরা, যবে হইবে ধরা প্লাবিতা
এই নব ধর্ম্মামৃতে; দুঃখ রহিবে না আর
জগতের, হবে ধরা সুখশান্তি পারাবার।
শুনিতে শুনিতে যেন বিশ্বকণ্ঠে কৃষ্ণনাম,
একই চিতায় লভি পতিপত্নী নিরবাণ!"

তার পর উভয়ে সেই পবিত্র চিতার ভস্ম বুকে মাখিয়া যোগী যোগিনীর বেশে শিবিরাভিমুখে চলিয়া গেলেন। শৈল ও উত্তরা ধীরে ধীরে তাহাদের অনুগামিনী হইল।

নরনারায়ণ শ্রীকৃষ্ণ এতক্ষণ অন্তরালে দাঁড়াইয়া ধ্যানস্তিমিত-লোচনে এই শোকছবি দেখিতেছিলেন। এইবার শোকোদ্বেলিত হৃদয়ে ধীরে ধীরে অগ্রসর হইয়া বীরকুমারের সেই পবিত্র চিতাভস্ম মাখিলেন। তারপর উষার আকাশপানে চাহিয়া ভগ্নকণ্ঠে কহিলেন—

"মানবের উষ্ণ রক্ত বিনা মানবের পাপ,
মানবের শোক বিনা মানবের পরিতাপ,
না হয় মোচন যদি—মানবের মুক্তিপথ
রক্তসিন্ধুগর্ভে যদি শ্মশানে দাবাগ্নিবৎ;
একই নির্ঘাতে নাথ! একই নিমিষে হায়!
কৃষ্ণের শোণিতে কেন ভাসালে না এ ধরায়?
একই শ্মশানে মাত্র করি নাথ! প্রজ্বলিত
কৃষ্ণের হৃদয় কেন করিলে না সমর্পিত?
এই অষ্টাদশ দিন হইয়াছে প্রবাহিত
যে শোণিত পারাবার, কৃষ্ণের তপ্ত শোণিত
প্রতিবিন্দু সে সিন্ধুর; হা নাথ! প্রতি শ্মশান
করিয়াছে ভস্ম আজি জীবন্ত কৃষ্ণের প্রাণ।

* * * *

দিলাম অনলে ঝাঁপ, হৃদয় বিদীর্ণ করি
ঢালিলাম রক্তধারা অষ্টাদশ দিন ধরি;
তথাপিও প্রাণাধিক কুমারের এ শ্মশান
জ্বালালে কৃষ্ণের প্রাণে হায়! নাথ! অনির্ব্বাণ।
নিষ্পাপ মানবপুত্র নাহি দিলে বলিদান
আত্মপ্রাণ, হবে না কি মানুষের পরিত্রাণ?
নাহি দুঃখ, তব প্রাণ মানবের মহাপ্রাণ,
তুমি চাহিতেছ যদি, কৃষ্ণের হৃদয়ে স্থান

পাইবে না শোক ; কর পূর্ণ তব মনস্কাম !—
কর এবে ধরাতলে ধর্ম্মরাজ্য নিরমাণ !
ও কি দৃশ্য !

তাই ত ! ও কি পবিত্র মহিমাময় অপার্থিব দৃশ্য ! যোগস্থ নরনারায়ণ দেখিলেন যেন বীরকুমারের চিতা পুনর্ব্বার জ্বলিয়া উঠিল। সে পবিত্র চিতাগ্নির লোলশিখা যেন প্রভাতের নভোমণ্ডল স্পর্শ করিল। সমগ্র সমরক্ষেত্র যেন চিতানলে ছাইয়া গেল। আর সেই পবিত্র পাবক মধ্য হইতে ত্রিভুবন রূপে আলো করিয়া প্রকট হইলেন এক অতুল প্রতিভান্বিতা মহিয়সী মাতৃমূর্ত্তি ! রক্তাম্বর-পরিধানা, কিরীটার্দ্ধেন্দুশেখরা সেই অনিন্দ্যসুন্দরী নারী যেন "মহাভারতের মূর্ত্তি—যেন রাজরাজেশ্বরী আনন্দময়ী জননী ! তাঁহার বেদিমূল পবিত্র নিষ্কামধর্ম্মে গঠিত—তাঁহার চারিভুজে পাশাঙ্কুশ, ধনুঃশর চারিদিকে শোভমান—তাঁহার ত্রিনেত্রে ত্রিকালজ্ঞান বিরাজিত। সেই সুপবিত্র বেদীমূল বেষ্টন করিয়া আর্য্য-অনার্য্যের দেবতাগণ ধ্যাননিমগ্ন। ধর্ম্ম-সাম্রাজ্ঞীর মুখ অনন্ত-মহিমা-মণ্ডিত—যেন প্রভাতের আকাশে শান্ত বালরবি উদ্ভাসিত ! অনন্ত মানব বর্ত্তমান ও ভবিষ্যৎ ব্যাপিয়া আনন্দোচ্ছ্বসিত কণ্ঠে কৃষ্ণনাম গান করিতেছে। আনন্দাশ্রুপ্লাবিত নয়নে নারায়ণ এই অপূর্ব্ব মাতৃমূর্ত্তি দেখিতে দেখিতে মানব-প্রেমে বিভোর হইয়া উচ্চৈঃস্বরে 'মা' 'মা' বলিয়া কুমারের চিতাপার্শ্বে মূর্চ্ছিত হইয়া পড়িলেন। বিরাট কুরুক্ষেত্র ব্যাপিয়া যেন সহসা কি অনন্ত মঙ্গলবাদ্য বাজিয়া উঠিল !— ধরাতলে ধর্ম্মরাজ্য স্থাপিত হইল।

সেই শুভলগ্নে—সেই ত্রিদিববাঞ্ছিত মাহেন্দ্রক্ষণে ধর্ম্মের জয়-গানে উদ্বুদ্ধ ও বিভোর হইয়া ভদ্রার্জ্জুন এবং শৈল সহ দ্বৈপায়ন ধীরে ধীরে তথায় আসিয়া উপস্থিত হইলেন।

"অগ্রে" কুমারের চিতা, পূরব গগন পানে
চাহি স্থির ধনঞ্জয়, ভদ্রাদেবী মধ্যস্থলে
উভয়ের—তিন যুগ ভাসে প্রেম-অশ্রু জলে।
তিনেরি গৈরিক বেশ, বুক চিতাভস্মে মাখা
ভদ্রার গৈরিক আলুলায়িত কুন্তল ঢাকা।
চিতার অপর পার্শ্বে জানু পাতি ধরাতলে
বসিয়াছে শৈল, শোভে কপোল ধারা-যুগলে।"

দেবর্ষি দ্বৈপায়ন প্রেমানন্দে আত্মহারা হইয়া নির্ণিমেষ নেত্রে এক অপার্থিব ত্রিমূর্ত্তি দর্শন করিতে লাগিলেন। দেখিতে দেখিতে তাঁহার অন্তর ভূমানন্দে উচ্ছ্বসিত হইয়া উঠিল। ধীরগম্ভীর স্বরে দেব-নর-ঋষিকে আহ্বান করিয়া তিনি কহিলেন—

"কি ত্রিমূর্ত্তি অপার্থিব! ভারত-জগত-বাসি!
দেবগণ! ঋষিগণ! একবার দেখ আসি!
জ্ঞানদেব নারায়ণ; বলদেব ধনঞ্জয়;
মধ্যে ভক্তিদেবী ভদ্রা; সম্মুখে মহিমাময়
চিতা আত্মবিসর্জ্জন; জ্ঞান, বল, আত্মদান
ভক্তির নিষ্কামসূত্রে সম্মিলিত, সমপ্রাণ।
এই চতুর্ব্বর্গ, এই মানবের মোক্ষধাম—
দ্বাপরের অবতার, পূর্ণ তব মনস্কাম।

* * * *

নারায়ণ! জগন্নাথ! দেও শক্তি ধরি ধ্যান,
আনন্দে গাইব তব এ **মহাভারত** গান।
শুনিয়া সে গীত, করি কৃষ্ণনামামৃত পান
মানব লভিবে মুক্তি, ধরা হবে স্বর্গধাম।"

শৈল এতক্ষণ এই মহান তীর্থধামে বসিয়া বিশ্বপ্রেমে আকুল হইয়া তাহার নিদ্রার স্বপ্ন—জাগরণের ধ্যান—সেই অনার্য্যোদ্ধাররূপ ব্রত উদ্যাপনের আনন্দে উৎফুল্ল হইতেছিল। এইবার গুরুদেবের পদরজঃ শিরে ধারণ করিয়া প্রেমানন্দে আকুল হইয়া কহিল—

"হে গুরো! কৃপায় তব, হা পুত্র! স্নেহেতে তোর
অনার্য্যা মাতার তোর আজি নারীজন্ম ভোর।
জগন্নাথ! জগৎপতে! আর্য্য-অনার্য্যের হরি!
হে নীলমাধব! দেও পদাম্বুজ দয়া করি
পতিত অনার্য্যগণে, পতিতপাবন নাম
দেও বনপুত্র মুখে, ধর্ম্মরাজ্যে দেও স্থান।"

কুরুক্ষেত্রে শৈলজার এই শেষ প্রার্থনা। পতিতোদ্ধারব্রতনিরতা প্রেমিকার এই প্রেমপূর্ণ প্রার্থনার ছত্রে ছত্রে তাহার নিষ্কাম ভাব কেমন ফুটিয়া উঠিয়াছে, রসজ্ঞ পাঠক তাহার বিচার করিয়া দেখিবেন। অতঃপর আমরা শৈলকে এই পুণ্যব্রত উদ্যাপনের নিমিত্ত **প্রভাসে** দেখিতে পাইব। কিন্তু তাহাকে তাহার সেই পবিত্র রঙ্গভূমে—সেই আর্য্য ও অনার্য্যের মহাসম্মিলনরূপ তীর্থধামে দেখিবার পূর্ব্বে আমরা পাঠকবর্গকে তাহার রৈবতকমূর্ত্তির সহিত একবার এই **কুরুক্ষেত্রের** মহিয়সী, সেবিকা নারীমূর্ত্তির তুলনা করিয়া দেখিতে অনুরোধ করি। দেখিবেন রৈবতকের সেই মানবী-শৈলজা কুরুক্ষেত্রে কর্ম্মবলে ও জ্ঞানবলে কিরূপ গরিয়সী নারীমহিমায় মণ্ডিতা! কুরুক্ষেত্রে শৈলজার মহান্ স্বার্থত্যাগ, অপূর্ব্ব আত্মসংযম, অলৌকিক বিশ্বপ্রেম বাস্তবিকই তাহাকে পতিতা অনার্য্যা নারীর আসন হইতে আর্য্যের আদর্শরূপা রমণী করিয়া গড়িয়া তুলিয়াছে। কুরুক্ষেত্রের শৈলজা কবির অদ্ভুত সৃষ্টি হইলেও—

শিক্ষাগুণে, কর্ম্মগুণে যে মানব মহত্ত্বের আসন অধিকার করিতে পারে, তাহার জীবন্ত সাক্ষ্য লাভ করিয়া আমরা কবির এই সৃষ্টিকে একবারে অস্বাভাবিক বলিয়া উড়াইয়া দিতে পারি না।



# তৃতীয় অধ্যায়

# বেদান্ত-প্রসঙ্গে

শৈলজা প্রভাসে আসিল।

পতিতোদ্ধারব্রতনিরতা প্রেমিকা রমণী প্রভাসে আসিয়া তাহার চিরবাঞ্ছিত সাধ—অনার্য্যোদ্ধাররূপ পুণ্যব্রত উদ্যাপনে ব্রতী হইল। এই কঠোর ব্রত পালনে যে শিক্ষা, যে সাধনার প্রয়োজন, তাপসী শৈলজা, সৌভাগ্যবলে ভদ্রাদেবী ও ব্যাসদেবের সান্নিধ্য লাভ করিয়া, সে শিক্ষা ও সে সাধনার পূর্ণমাত্রায় অধিকারিণী হইয়াছে। কঠোর পরীক্ষার কষ্টিপাথরে ব্রতচারিণীর ত্যাগ, সংযম ও সত্যনিষ্ঠারূপ কাঞ্চন কষিত হইয়া আজ শতগুণ ঔজ্জ্বল্য লাভ করিয়াছে! কর্ম্ম, জ্ঞান ও ভক্তির অপূর্ব্ব সমন্বয়ে শৈলজা আজ নারী হইলেও দেবী; এবং সর্ব্বোপরি স্বয়ং নরনারায়ণ শ্রীকৃষ্ণের পদাম্বুজে আশ্রয় লাভ করিয়া সে ধন্যা ও কৃতার্থন্মন্যা। সুতরাং এ হেন শুদ্ধান্তঃচারিণী তাপসী মহিলার পুণ্য ব্রত যে অচিরে সিদ্ধিলাভ করিবে ইহা বিচিত্র নহে। আমরা কিয়ৎ পরেই দেখিতে পাইব আর্য্য ও অনার্য্যের পবিত্র সম্মিলন-ভূমি এই পুণ্য প্রভাসক্ষেত্রে প্রেমিকা শৈলজা প্রেমবলে সকল ভেদাভেদ, সকল বিরোধ, সকল দ্বন্দ্ব ঘুচাইয়া কেমন এক অসীম শান্তি ও অনন্ত প্রেমের রাজ্য **মহাভারত** স্থাপনে শ্রীকৃষ্ণের সহায়তা করিয়াছিল! কিন্তু নরনারায়ণের সেই—

"এক ধর্ম্ম এক জাতি এক রাজ্য এক নীতি
সকলের এক ভিত্তি সর্ব্বভূতহিত,
সাধনা নিষ্কাম কর্ম্ম, লক্ষ্য সে পরমব্রহ্ম,
'একমেবাদ্বিতীয়ং"-এর প্রতিষ্ঠার মূলে তাপসী শৈলজার শেষ আত্মদানের পরিমাণ বুঝিতে না পারিলে, শৈলজা-চরিত্রের সম্পূর্ণ মাহাত্ম্য আমরা হৃদয়ঙ্গম করিতে পারিব না। অতএব উত্তর জীবনে শৈলজার শিক্ষা ও সাধনা কিরূপ ভাবে ফলবতী হইয়াছিল, আমরা এইবার তাহারই আলোচনায় প্রবৃত্ত হইলাম।

কুরুক্ষেত্রের ভীষণ সমরানল নির্ব্বাপিত। ভারত ব্যাপিয়া অশান্তির সে প্রবল ঝটিকা গর্জ্জন, অধর্ম্মের সে তাণ্ডবনৃত্য, সাধুদের সে মর্ম্মভেদী হাহাকার আর আসমুদ্রহিমাচল কম্পিত করিয়া ছুটে না। ভীষণ ঝটিকান্তে আজ শ্যামলা প্রকৃতির ন্যায় সুহাসিনী ভারত-জননী নির্ম্মল সুশীতল শান্তি-জ্যোৎস্নায় বিমণ্ডিতা। সমগ্র ভারত ব্যাপিয়া এক ধর্ম্মরাজ্য প্রতিষ্ঠিত।

বানিজ্যের রুদ্ধ স্রোত ছুটেছে আবার
প্লাবি ধনধান্যে ধরা; রুদ্ধ জ্ঞান-স্রোত
দর্শন বিজ্ঞান পক্ষে ছুটেছে আবার
লঙ্ঘি গ্রহ উপগ্রহ, রাজ্যে অনন্তের,
তত্ত্বরত্নে পূর্ণ করি জ্ঞানের ভাণ্ডার
এক সিন্ধুগর্ভে; এক স্বর্ণ সরসিজে
বিরাজিত নব প্রেমে গলাগলি করি
বনমাতা, জ্ঞানমাতা—চিরবিরোধিনী—
আলিঙ্গিয়া নারায়ণে। শান্তি পারাবার
সেই সিন্ধু; নবরাজ্য সেই শতদল;
সেই নারায়ণ **কৃষ্ণ!** শান্তি পারাবার
গাইতেছে কৃষ্ণনাম অনন্ত উচ্ছ্বাসে।
নবরাজ্য নীরজের অক্ষয় মৃণাল
কৃষ্ণনাম; **নবধর্ম্ম, মন্ত্র কৃষ্ণনাম!**

কিন্তু এহেন বিরাট শান্তির মাঝেও একটী রমণীর অশান্ত হৃদয় অহরহ জ্বলিয়া পুড়িয়া ছাই হইতেছিল। ভারত প্লাবিয়া বিশ্বে যে মহাপূর্ণিমার সঞ্চার হইয়াছিল, এই রমণীর নিরাশাকাতর অভিমান-ক্ষুব্ধ হৃদয়ে সেই পূর্ণিমার শান্তিশশধর আশার বা আশ্বাসের একটিও জ্যোৎস্না-রেখাপাত করিতে পারে নাই! রমণী একাকিনী একটি

জোৎস্না-স্নাত শৈলশেখরে বসিয়া নির্নিমেষ নয়নে চন্দ্রালোকিত বিশ্বের অনুপম রূপমাধুরী নিরীক্ষণ করিতেছিল বটে, কিন্তু তাহার বিদীর্ণ, বিক্ষত হৃদয় আগ্নেয় ভূধরের ন্যায় যেন অজস্রধারায় তপ্ত গৈরিকস্রাব বর্ষণ করিতেছিল! নীরব নিকম্প ভাবে সেই গগনবিহারী চন্দ্র দেখিতে দেখিতে রমণীর কৈশোর ও যৌবনের বিফল স্বপ্নরাজি একে একে স্মৃতিপথে উদিত হইয়া তাহাকে চিরবাঞ্ছিত কাহার ধ্যানে যেন তন্ময় করিয়া তুলিল! অকস্মাৎ সেই নিবিড়, নীরব শৈলশেখর ধ্বনিত করিয়া কে যেন তাহাকে চিরপরিচিত মধুরকণ্ঠে ডাকিল— 'দিদি!' রমণী চমকিয়া উঠিল! এমন মধুরকণ্ঠে ত তাহাকে বহুদিন কেহ ডাকে নাই। বহুদিনবিস্মৃত সুখস্বপ্নের ন্যায়, সুদূরবিশ্রুত সঙ্গীতের ন্যায় এই সুধামাখা কণ্ঠ কাহার? কে এ রমণী?

বিস্ময়জড়িত স্বরে রমণী জিজ্ঞাসা করিল :—

"কে তুমি?, * * * *
আকাশের দেবী?
কিম্বা বনদেবী বল?
কিম্বা, শশাঙ্কের অঙ্কবিহারিণী
শান্তি-সুধা নিরমল?"

নবাগতা কোন উত্তর করিল না—আবার প্রেমবিহ্বলকণ্ঠে ডাকিল—"দিদি!" এবার কণ্ঠস্বর শুনিয়া রমণীর বিস্ময় ও কৌতুহল যেন শতগুণ বাড়িয়া উঠিল। এ মধুর কণ্ঠ যে শৈলের—তবে কি শৈল জীবিত আছে? সংশয় ও সন্দেহ আসিয়া রমণী-হৃদয় অধিকার করিল। রমণী আবার জিজ্ঞাসা করিল :—

"কেন দেবী! এলে তুমি
অভাগিনী শৈল ধরি তার রূপ
ছলিতে এ মরুভূমি!

সেও অভাগিনী, অভাগিনী আমি
নিষ্ঠুর বিধির খেলা!
জ্বালিল যে মরু উভয়ের প্রাণ,
নাহি তার সীমা বেলা।
সে মরুদহনে দহিয়া দহিয়া
আমার সে শৈলফুল,
হয়েছে আকাশে ওই শান্তি-তারা
দেখ কি শোভা অতুল!
আমি সে দহনে দহিয়া দহিয়া
বসি নীলাকাশ তলে
ওই তারা পানে চাহিয়া চাহিয়া
ভাসি স্মৃতি-স্রোতোবলে।”

সত্যই রমণীর স্মৃতিসাগর উথলিয়া উঠিল। সে স্তম্ভিতভাবে শৈলের মুখপানে চাহিয়া রহিল।

এইখানে রমণীর সংক্ষিপ্ত পরিচয় দিয়া রাখি। রমণী নাগরাজ বাসুকির ভগ্নী জরৎকারু। শৈল বাসুকির পিতৃব্যকন্যা তাহা বোধ হয় পাঠকবর্গকে স্মরণ করাইয়া দিতে হইবে না। সুভদ্রার পাণি-প্রার্থী বাসুকি, তাহার প্রেমের প্রতিদ্বন্দ্বী পার্থকে নিবৃত্ত করিবার নিমিত্ত, যে ঘৃণিত কৌশল অবলম্বন করিয়া শৈলের প্রথম জীবন মরুময় করিয়া তুলিয়াছিল, তাহাও সম্ভবতঃ তাঁহাদের স্মরণ আছে। আর্য্যদ্বেষী বাসুকি কিন্তু শৈলকেই শুধু এই প্রকার পাপকার্য্যে নিযুক্ত করিয়া ক্ষান্ত হয় নাই, কৃষ্ণবিদ্বেষী মহর্ষি দুর্ব্বাসার প্ররোচনায় আর্য্য-নিপাতকল্পে ঋষিপ্রবরের হস্তে সহোদরা ভগ্নী জরৎকারুকেও সমর্পণ করিয়াছিল। বাল্যে পিতৃমাতৃহীন অবস্থায় বাসুকি, শৈল ও জরৎ-কারুকে প্রাণ দিয়া পালন করিয়াছিল। সুতরাং শৈল বা কারু

কেহই প্রথমটা বাসুকির আদেশের অনাথ্যচরণ করিতে পারে নাই। কিন্তু বিধাতার দুর্জ্ঞেয় নীতিবলে, সঙ্গপ্রভাবে শৈলের চরিত্রের কি অলৌকিক পরিবর্ত্তন ঘটিয়াছিল তাহা আমরা দেখিয়া আসিয়াছি। কারু ও বাসুকির চরিত্রেরও সেইরূপ বিস্ময়কর পরিবর্ত্তনের কাহিনী আমরা প্রসঙ্গক্রমে এই অধ্যায়ে উল্লেখ করিব।

সে যাহাহউক, শৈলজা আর স্নেহের উচ্ছ্বাস চাপিয়া রাখিতে পারিল না। সে বাষ্পজড়িত কণ্ঠে কহিল—

"দিদি! দিদি! আমি সেই শৈল তব
মরে নাই শৈল তোর—
ভগ্নী পুণ্যবতী, পুণ্যবান ভাই
প্রেম পুণ্য পারাবার,
তোমাদের পুণ্যে শৈল পুণ্যবতী
দিদি কি অভাগ্য তার?"

কারু আনন্দে অধীর হইয়া উন্মাদিনীর ন্যায় শৈলকে বুকে চাপিয়া ধরিয়া কহিল—"তুই শৈল! তুই আমাদের শৈল।

সেই ক্ষুদ্র স্নেহলতা!
তুই শৈল! সেই স্নেহের পুতুল!—"

উচ্ছ্বাসের আবেগে তাহার কণ্ঠ জড়াইয়া আসিল—সে শিশুর ন্যায় কাঁদিতে লাগিল। ক্ষণেক পরে অশ্রু সম্বরণ করিয়া কহিল—

"তুই সে শৈল, স্নেহ-মন্দাকিনী,
আমার প্রাণের আধা!
তুই ক্ষুদ্র বীণা— শৈল, জরৎকারু,
একস্বরে প্রাণে বাঁধা।

নাগরাজ্-প্রেম সেই এক স্বর,
আমাদের এক প্রাণ ;
পিতৃমাতৃহীনা আমরা দু'জন—
সে প্রেমে হয়নি জ্ঞান।
নাগরাজ মাতা, নাগরাজ পিতা,
নাগরাজ ভগ্নী ভ্রাতা,
করুণ, কিশোর, প্রেমময় ভ্রাতা,
আমাদের প্রাণদাতা।
বাঁচি সেই প্রেমে, নাচি সেই প্রেমে,
খেলি সেই একই খেলা.
সেই প্রেমবক্ষে, দুদিকে দুজন
ঘুমায়েছি দুই বেলা।
সেই বুক হায়! শুষ্ক আধখানি
শৈলরে বিরহে তোর ;
বিরহেরে তোর হইয়াছে শুষ্ক
আধখানি বুক মোর !
অর্দ্ধশুষ্ক বুকে, আয় দিদি ! আয় !
ডাক পুনঃ দিদি বলি,
দেখি এই মুখ, শুনি সেই কথা,
পাষাণ যাউক গলি।
দেখি নাই মুখ, শুনি নাই কথা,
হায় ! দিদি ! কতদিন—
আয় দিদি ! আয় অদ্বয় মুখে মুখে
বুকে বুক করি লীন।"

কি স্বর্গীয় স্নেহ! কি মধুর প্রীতি ও ভালবাসা! স্নেহ-প্রীতির এমন সুখস্বর্গে কে বঞ্চিত হইতে চায়? শৈল অশ্রুসজল নেত্রে কারুর চরণ তলে লুটাইয়া পড়িল—কহিল

"দিদি! দিদি! দিদি! দিদি প্রেমময়ী!
ভগিনী—জননী সমা!
অহো! দুটি প্রাণে দিয়েছি কি ব্যথা!
দিদি, কি করিবি ক্ষমা?"

কারু সবেগে তাহাকে বুকে তুলিয়া লইয়া অজস্র চুম্বনধারায় অভিষিক্ত করিতে লাগিল। ঊর্দ্ধে অনন্ত নীলাম্বরে থাকিয়া শশাঙ্কদেব দুই ভগিনীর এই পবিত্র প্রেম-সম্মিলনের মাধুরী উপভোগ করিলেন। কারুর অদৃষ্টে কিন্তু এই মিলন-সুখ সম্ভোগে বাধা পড়িল। আনন্দের আতিশয্যে সে মূর্চ্ছিত হইয়া পড়িল। শৈল বাম অংসোপরে কারুর মস্তক রক্ষা করিয়া তাহার মুখে চোখে হস্ত সঞ্চালন করিতে লাগিল। ধীরে ধীরে কারুর জ্ঞান সঞ্চার হইল। সে উঠিয়া বসিয়া শৈলকে বুকে লইয়া একে একে বিগত জীবনের নানা সুখস্মৃতির উল্লেখ করিতে লাগিল। শৈশবে কেমন সুখে তাহারা কাননে কাননে মৃগশিশুর মত বিহার করিয়া বেড়াইত—শিখিনী পেখম খুলিয়া নৃত্য করিলে তাহারা কেমন অঞ্চল প্রসারিত করিয়া নৃত্য করিত—কাননান্তরালে শ্যামা বা কোকিল মধুরকণ্ঠে কূজন করিলে তাহারা তাহাদের স্বর অনুকরণ করিয়া কেমন গান করিত—মধ্যাহ্ন ছায়ায় অথবা ফুল্ল জ্যোৎস্নায় সিন্ধুতীরে, প্রস্রবণ পারে, কিম্বা প্রপাতের ধারে বসিয়া বনকপোতীর ন্যায় উভয়ে কত গান কত হাসি ও কত খেলা করিত—কিশোর উচ্ছ্বাসে কিশোর ভ্রাতা নাগরাজের গলা ধরিয়া কেমন একটি বনফল তিনখণ্ড করিয়া তাহারা তিনজনে সুখে বাটিয়া খাইত—একে একে এমনি সব সুখের স্মৃতি মনে পড়িতে

লাগিল। একদিনের স্মৃতি আজিও কারুর হৃদয়ে উজ্জ্বল হইয়া রহিয়াছে। সে বেদনাময় স্মৃতি যে কারু জীবনে কখনও ভুলিতে পারে না। তাহার বর্ত্তমান জীবনে যে সেই বেদনাময় স্মৃতির পুনরভিনয় হইতেছে! কারু তাই সেই স্মৃতির উল্লেখ না করিয়া থাকিতে পারিল না।

"একদিন বনে—পড়ে কি লো মনে?"

* * * *

দেখিলাম এক সলতা পাদপ
বিশুষ্ক পাদপ, লতা।
চারি দিকে চারু শোভে বনস্থলী
পল্লবে কুসুমে ফলে,
এ পাদপ লতা ফলপুষ্পহীন
ঝরে পত্র পলে পলে ;
শুষ্ক বৃক্ষ লতা দেখি করুণায়
দুটি প্রাণ ছল ছল—
পড়ে কিলো মনে, কতই করুণা,
ঢালিলাম কত জল?
আজি নাগরাজ সেই শুষ্ক তরু,
আমরা সে শুষ্ক লতা
ফলফুলহীন হায়! তিন জন!
বিশুষ্ক পল্লব যথা,
পড়িছে ভাঙ্গিয়া, পড়িছে ঝরিয়া,
দেহ-শোভা পলে পলে,
শুষ্ক তিন জন একই উত্তাপে,
একই নিরাশানলে!"

শৈল ভগিনীর এই স্নেহ-মাখা উচ্ছ্বাস শুনিয়া মুগ্ধ হইল বটে; কিন্তু শৈল ত আর সে শৈল নাই যে এই মরীচিকায় পথভ্রান্ত হইবে। সে শান্ত কণ্ঠে কহিল—

"নিরাশা! নিরাশা! নিরাশা কি দিদি!"
সুখের সংসার হায়! এইরূপে
নরে মরীচিকা দহে!
সুভদ্রার প্রেম, দিদি! কৃষ্ণপ্রেম
যাদের প্রাণের আশা,
সুধার সাগরে ডুবেছে তাহারা
কি নিরাশা! কি পিপাসা!"

কিন্তু চারুর অদৃষ্টে এই দুই প্রেমের কোন প্রেমের আশাই ফলবতী হয় নাই। কৃষ্ণপ্রেমও তাহার জীবনের চিরলক্ষ্য ছিল—কৃষ্ণ যে তাহার ব্যর্থ জীবনের একমাত্র ধ্যান ধারণা ও লক্ষ্য—আজিও যে সেই প্রেমের আশা তাহার অন্তরের অন্তরে চিরবিরাজমান রহিয়াছে। কিন্তু হইলে কি হয়? সে সাধ, সে আশা তাহার পূর্ণ হইল কই? ক্রূর, কৃষ্ণবিদ্বেষী দুর্ব্বাসার হস্তে ক্রীড়াপুত্তলীরূপে থাকিয়া তাহার সে প্রেম চরিতার্থ করিবার অবসর কোথায়? সুতরাং তাহার জীবন নিরাশাসঙ্কুল নহে ত কি! চারু জানিত মাত্র শৈলজা অর্জ্জুনের প্রেমে মুগ্ধ, কিন্তু অর্জ্জুন-উপাসিকা শৈলজার প্রেম কি আশাতীতরূপে ফলবতী হইয়াছিল তাহা সে জানিত না। তাহার মনে হইত, শৈলজাও তাহারই ন্যায় প্রেমের নিরাশানলে পুড়িয়া ছাই হইতেছে। তাই শৈলের পূর্ব্ব উক্তিতে চারু না বলিয়া থাকিতে পারিল না—

"অর্জ্জুনের প্রেম নহে মরীচিকা!
সে কি সরোবর চারু!"

শৈলু এ শ্লেষের অর্থ বুঝিতে পারিল ; কিন্তু নিরাশা-অনলে পুড়িলেও সে ত কারুর মত বিফলমনোরথ হয় নাই। সাধনার প্রকৃত পথ ও স্তরবিশেষ বুঝিবার ও চিনিবার অবসর লাভ করিয়া সে যে প্রবল নিরাশার অন্ধকারে আশা ও আশ্বাসের আলোক দেখিতে পাইয়াছে। তাই আজ সে কারুকে কহিল—

"আছে শৈশবের, আছে কৈশোরের,
আছে খেলা যৌবনের,
অর্জ্জুনের প্রেম, যৌবনের খেলা
উন্মেষিত হৃদয়ের।
কিন্তু দিদি! খেলা নহে মরীচিকা,
সুখের সোপান স্তর!
খেলিয়া খেলিয়া, সোপানে সোপানে
উঠি ঊর্দ্ধে নিরন্তর!
পুতুল লইয়া খেলিয়া পূজিয়া,
খেলিতে পূজিতে শিখি,
মানুষ পুতুল লইয়া যৌবনে
খেলিয়া পূজিয়া দেখি ;
মানুষ পুতুল ছাড়িয়া হৃদয়ে,
অন্বেষি পুতুল আর
সে পুতুল কৃষ্ণ, কৃষ্ণপ্রেম লক্ষ্য
জীবনের এ খেলার।"

আর বলিল—এই কৃষ্ণপ্রেমসায়রে ডুব দিতে না পারিলে আকাঙ্ক্ষার পরিতৃপ্তি বা নিরাশার নিবৃত্তি হয় না।

"সে প্রেম সাগরে হইবে নিবৃত্তি
আশার ও নিরাশার,

সে সুধাসাগরে না উঠে গরল,
মরীচিকা নিরাশার।"

কারু উৎকর্ণ হইয়া শৈলের এই উপদেশ-সুধা পান করিতেছিল —কিন্তু যেই 'কৃষ্ণপ্রেমের' কথা তাহার কর্ণে প্রবেশ করিল, অমনি যেন তাহার সর্ব্বাঙ্গ রোষে ক্ষোভে ফুলিয়া উঠিল। উন্মাদিনী রমণী ভুজঙ্গদংশিতার ন্যায় শৈলকে শিলাভূমে ফেলিয়া সবেগে লাফাইয়া উঠিল। বিস্ময়বিস্ফারিতনেত্রে শৈলজার মুখপানে চাহিয়া কহিল—

"সুধার সাগর কৃষ্ণপ্রেম শৈল!
যে প্রেমে হৃদয় দহে!

* * *

কৃষ্ণপ্রেম সুধা! দন্তে ভুজঙ্গের
সুধা তবে রহে বল!
সুধা তবে রহে আগ্নেয় ভূধরে
গৈরিক সুধা তরল!
সেই কৃষ্ণপ্রেমে জ্বলিয়া পুড়িয়া
এরূপ হইনু ছাই!
সেই প্রেমশিখা এই ভস্ম মাঝে
জ্বলিছে বিরাম নাই।
সেই প্রেমে জ্বলি উন্মাদিনী মত
ছুটিয়াছি বনে বনে!
ডুবিয়াছি জলে, পড়েছি অনলে,
পশিয়াছি ঘোর বনে!"

এই নৈরাশ্যপীড়িতা কৃষ্ণপ্রেমবিহ্বলা রমণীর কাতরতা শৈলের মর্ম্ম স্পর্শ করিল। সে কারুকে নিবৃত্ত করিয়া কৌতূহলবশে জিজ্ঞাসা করিল—

"তুমিই কি সেই উন্মাদিনী নারী
যাদব পুরীতে ঘুরি',
ভীমা মুক্তকেশী বেড়াতে নিশীথে
আতঙ্কে পুরিয়া পুরী ?"

কারু। 'আমি।'

শৈল। 'তুমি।'

কারু। আমি ! আমি মুক্তকেশী
ভীমা উন্মাদিনী আমি !
জ্বলি সে জ্বালায়—কি দারুণ জ্বালা
জানেন অন্তরযামী !—"

তারপর কেমন করিয়া মণিহারা ফণিণীর ন্যায় কক্ষে কক্ষে ঘুরিতে ঘুরিতে কখনও রুক্মিণী, কখনও বা সত্যভামার গলে তাহার চিরবাঞ্ছিত মণির সন্ধান পাইয়া, এই প্রেমবিহ্বলা রমণীর আপাদ-মস্তক জ্বলিয়া উঠিত—হৃদয় দলিত মথিত করিয়া নৈরাশ্যের প্রবল বহ্নি নয়ন যুগল দিয়া ঠিকরিয়া বাহির হইত, কারু ধীরে ধীরে তাহার উল্লেখ করিতে লাগিল।

শৈল এই প্রেমোন্মাদিনী রমণীকে শান্ত করিবার প্রয়াস পাইয়া কহিল,

"কিন্তু দিদি ! তুমি—ঋষিপত্নী তুমি,
তুমি পুত্রবতী নারী !
জান তুমি দিদি ! রমণীর প্রেম
পবিত্র জাহ্নবী বারি !"

কিন্তু হায় ! শৈলের এই উক্তি কারুকে অধিকতর উত্তেজিত করিয়া তুলিল। পাগলিনীর ন্যায় হাসি হাসিয়া কারু প্রশ্ন করিল—

"শত রবি শশী নক্ষত্র অশেষ
ভাসে না জাহ্নবী বুকে?"

শৈল। "ভাসে প্রতিবিম্ব, জানে না জাহ্নবী,
ধায় এক সিন্ধুপানে।"

কারু। "এক পারাবারে গতি সে আমার—
কি গতি এ দগ্ধ প্রাণে!
পড়ে প্রতিবিম্ব জাহ্নবীর বুকে
নাহি পড়ে এই প্রাণে।
এক প্রতিবিম্বে পরিপূর্ণ বুক
জাগ্রতে, নিদ্রায়, ধ্যানে।"

আর ঋষি পত্নী?

"ঋষি পত্নী আমি!—পুত্রবতী আমি!
দিদিরে ছলনা সার!
আর্য্য ঋষি কভু অনার্য্যা নারীরে
করে কি বিবাহ আর?

* * *

ছল পতি ঋষি, এই ছলনায়
সাধিতে স্বকার্য্য তার,
ছলপত্নী আমি, দিদি! অনার্য্যের
করিবে রাজ্য উদ্ধার!

শৈল বাধা দিয়া কহিল—"দিদি! পুত্র তব?

কারু। রাধের দ্বিতীয়!
হরিয়া সতীত্ব কার,

ঋষি দুরাচার, আনিল কুমার
অর্পিল করে আমার।
নিরাশ্রয় শিশু, নিরখিয়া মুখ
দ্রবিল হৃদয় মম,
সরল, সুন্দর এ শিশু হীরক
পালিয়াছি খনি সম।

* * *

যেই দিন দিদি! নখ মাত্র মম
ছুঁইবেন ঋষিবর,
জানেন আপনি হইবে চূর্ণিত
সেদিন অস্থি পঞ্জর।"

অতীত কাহিনীর উল্লেখ করিতে গিয়া ভগ্নহৃদয়া রমণীর প্রাণে আবার শৈশব ও কৈশোরের মধুময় স্বপ্নরাজি ভাসিয়া উঠিল। সে কহিল—

"শৈশবে, কৈশোরে, সিন্ধুনদতীরে
বসিয়া দুজনে সুখে,
দেখিতাম রবি সহস্র হইয়া
ভাসিত সিন্ধুর বুকে।
সেইরূপ দিদি! সহস্র হইয়া
ভাসে কৃষ্ণ এ হৃদয়ে,
ভাসে এই দেহে, ভাসে অঙ্গে অঙ্গে,
কৃষ্ণ শিরাস্রোতে বহে।
হৃদয়েতে কৃষ্ণ! কৃষ্ণ নয়নেতে,
অধরেতে কৃষ্ণ নাম,

শ্রবণেতে কৃষ্ণ, কৃষ্ণ পরশনে
নাসিকায় কৃষ্ণ ঘ্রাণ।

*　　　*　　　*

কৃষ্ণ বিনা দিদি! এ দেহে হৃদয়ে
কিছু নাহি মম আর।"

রমণী আর বলিতে পারিল না—কটিবিলম্বিত তীক্ষ্ণ অসি নিষ্কাশিত পূর্ব্বক হৃদয় চিরিয়া দেখাইবার জন্য বক্ষে প্রহার করিতে উদ্যত হইল। শৈল বিজলীর বেগে উঠিয়া সবলে সেই অসি ছিনাইয়া দূরে নিক্ষেপ করিল। তথাপি রমণীর বক্ষ বহিয়া রক্ত ধারা গড়াইতে লাগিল। শৈল আর স্থির থাকিতে পারিল না। এই কৃষ্ণগতপ্রাণা রমণীর আত্মবিসর্জ্জনের চিত্র দেখিয়া আত্মহারার ন্যায় তাহার চরণ তলে লুটাইয়া পড়িয়া গদগদ কণ্ঠে কহিল—

"দিদি। দিদি! ওমা তুমি প্রেমময়ী,
প্রেমস্বরূপিনী তুমি!
দেও কৃষ্ণপ্রেম, ভগিনী কন্যায়!
উদ্ধার এ বনভূমি!
দেখ পতি তব, জগতের পতি
খুলি নেত্র আবরণ।
তিনি পতি তব, তিনি পতি মম,
তিনি **নর-নারায়ণ**!"

আমরা প্রারম্ভেই ভগিনীযুগলের এই মধুর মিলন-ছবির পরিচয় দিয়া রাখিলাম। নর-নারায়ণ শ্রীকৃষ্ণের মহাভারত প্রতিষ্ঠা-কল্পে শৈলজার আত্মদানের সহিত কৃষ্ণপ্রেমমুগ্ধা কারুর বাঞ্ছিত লক্ষ্য-সাধনকল্পে এই আত্মত্যাগের বিশেষ সংযোগ আছে বলিয়াই এই পরিচয় প্রসঙ্গে শৈলভগিনী কারুর নিরাশ জীবনের ও চরিত্রের

যৎকিঞ্চিৎ উল্লেখ পূর্ব্বাহ্ণে করিলাম। অতঃপর যথাস্থানে এই সংযোগের বিবরণ পাইবেন।

* * * * *

শৈলজা প্রভাসে আসিল। প্রেমময়ী সন্ন্যাসিনী কুরুক্ষেত্রে মহর্ষি ব্যাসদেবের কাছে অনার্য্যোদ্ধার-ব্রত উদ্‌যাপনের যে সহজ সরল সাধনা শিক্ষা করিয়াছিল, তাহা একবার ভাল করিয়া স্মরণ করিয়া লইল। তাহার মনে পড়িল—

"——————চন্দ্রচূড়-সুতে
গাও তবে কৃষ্ণনাম, গাও বনে বনে
বেড়াইয়া মুগ্ধপ্রাণা বিহঙ্গিণী মত
পতিত পাবন নাম; অনার্য্য-উদ্ধার
হবে এই নামে; মন্ত্র নাহি জানি আর।"

তাই সে প্রভাসে আসিয়াও—

"ভারতের শান্তি মন্ত্র, ভারতের রাজ্যমন্ত্র,

মুক্তি মন্ত্র প্রৌঢ়ে ভারতের"—সেই নাম, সেই সুপবিত্র কৃষ্ণনাম প্রচারে আপনাকে নিয়োজিত করিল।

"গায় বৃদ্ধ কৃষ্ণনাম, গায় যুবা কৃষ্ণনাম,
কৃষ্ণনাম যুবতীর মুখে,
গায় কৃষ্ণনাম শিশু, নাচিয়া মায়ের কোলে,
লুকাইয়া মুখ মা'র বুকে।
বনের পাখীও যেন গাইতেছে কৃষ্ণনাম,
কৃষ্ণনামে নাচে মৃগ শিখী,
বহিছে বননির্ঝর, মর্ম্মরিছে তরুগণ,
কৃষ্ণনাম অঙ্গে যেন লিখি।"

শুধু তাহাই নহে। বনবাসিনী অনার্য্যা রমণীগণ গৈরিক সাজে সাজিয়া, সর্ব্বাঙ্গে কৃষ্ণনাম লিখিয়া অশ্রুজলে ভাসিতে ভাসিতে শৈলজাকে বেড়িয়া নাচিতে লাগিল। কেহ পতির শয্যা, কেহ কোলের শিশু ছাড়িয়া, ছুটিয়া আসিয়া শৈলের পায়ে পড়িয়া কহিতে লাগিল—

"————————————দে মা কৃষ্ণনাম,
একবার দেখা নীলমণি!"

বনশিশুগণ কেহ কৃষ্ণ, কেহ গোপবালক সাজিয়া—"শিরে চুড়া, অঙ্গে পীতধড়া, বামকরে ক্ষুদ্র বেণু, পাচনি দক্ষিণ করে" লইয়া এবং বনবালাগণ বনফুলে অঙ্গ শোভিত করিয়া, বনমালা গলে ধারণ করিয়া, গোপী সাজিয়া, জলে স্থলে, গিরিশৃঙ্গে, গৃহে বনে, মধুর ব্রজলীলা অভিনয় করিতে লাগিল। অনার্য্যপালিতা বনভূমি পুণ্যবতী শৈলজার পুণ্যস্পর্শে প্রেম ও আনন্দের লীলাভূমি হইয়া উঠিল! গুরুতর রাজদণ্ডে অনার্য্যের যে নৃশংস কঠিন হৃদয়কে স্ববশে আনিতে পারে নাই, আজ নাম-মহাত্ম্যে প্রেম-অশ্রুজলে শৈলজা সে হৃদয় গলাইয়া ফেলিল—কঠিন পাষাণ-বক্ষে শীতল, নির্ম্মল, সুধাময় উৎসের সৃজন করিল। অনার্য্যের অশান্তিপূর্ণ রাজ্য ক্রমে যেন কি এক শান্তিময়, প্রীতিময় ও আনন্দময় রাজ্যে রূপান্তরিত হইতে লাগিল।

সেদিন মধুর বাসন্তী পূর্ণিমা। মধুর ঊষায় প্রভাসের মহাসিন্ধুতীর প্রকম্পিত করিয়া লক্ষ লক্ষ কণ্ঠে "হরিবোল হরি! কৃষ্ণ কৃষ্ণ হরি" ধ্বনি উঠিয়াছে! নরনারায়ণ শ্রীকৃষ্ণের সৈকতশায়ী শিবির সম্মুখে লক্ষ লক্ষ যাত্রী আনন্দে অধীর হইয়া "হরে কৃষ্ণ হরে" রবে দিগন্ত মুখরিত করিতেছে। আর্য্য ও অনার্য্যের আবালবৃদ্ধবনিতা আনন্দে তারকব্রহ্ম নাম গাহিতে গাহিতে করতালি সহকারে নৃত্য করিতেছে। সকলেই নরচক্ষে নরনারায়ণের দর্শন লালসায় অধীর ও

ব্যাকুল! এমন সময় ধীরে ধীরে শ্রীকৃষ্ণ আসিলেন। এক সূর্য্যে প্রভাসের মহাসিন্ধু প্রদীপ্ত হইয়াছিল—অন্য সূর্য্যে মহাকালের সাগর প্রভান্বিত হইয়া উঠিল! অগণিত নরনারী দেখিল—

"চূড়াবদ্ধ কেশ মোহন মুকুট
নীলমণি অংসে উবসে আর,
শোভে গৈরিকের উত্তরীয় চারু
অঙ্গে অঙ্গে কিবা লীলা মহিমার!
করুণা মহিমা, ললাটে নয়নে,
করুণা মহিমা উরস ভরা,
সুধাকর-সুধা করুণা মহিমা
বহিতেছে যেন প্লাবিয়া ধরা।"
অনিমিষ নীল নীলাজ নয়ন,
আকর্ণবিশ্রান্ত প্রেমে ছল ছল,
চাহি বসন্তের নীলাকাশ পানে
নীলমণি মূর্ত্তি স্থির অবিচল!"

তাহারা সাষ্টাঙ্গ প্রণত হইয়া চিরবাঞ্ছিতের শ্রীচরণে লুটাইয়া পড়িল—ভক্তি-অশ্রুজলে তাঁহার চরণ প্রক্ষালন করিতে লাগিল। প্রেমময়কে প্রেমের শৃঙ্খলে বাঁধিবার জন্য শান্ত, দাস্য প্রভৃতি ভাবে সেই অগণিত নরনারী তাঁহার সেবা পূজায় তৎপর হইল।

"কেহ পুষ্পমালা পরায় গলায়,
চাঁচর চূড়ায় পরায় কেহ;
করে পদে অঙ্গে দেয় পুষ্পমালা,
চন্দনে চর্চ্চিত করিয়া দেহ।
কেহ দেয় করে সুমোহন বাঁশী,
কেহ দেয় করে পাচনি বাড়ি;

কেহ করে তুলি দেয় চারু শিঙ্গা,
ব্রজলীলা রঙ্গে মত্ত নরনারী।
কোথায় বাৎসল্য তরঙ্গে ভাসিয়া
গায় নরনারী শৈশব লীলা,
গায় গোষ্ঠলীলা কোথায় আবার
সখ্যপ্রেমোচ্ছ্বাসে দ্রবিয়া শিলা।
গায় রাসলীলা হইয়া তন্ময়
কান্ত ও মধুর প্রেমে বিহ্বল;
কোথায় বা গায় কুরুক্ষেত্র লীলা
শান্ত দাস্য প্রেমে নেত্র ছল ছল।
সকলেই দেখে আপন গলায়,
অঙ্কে বক্ষে কৃষ্ণ করিছে বিহার।
কারো পিতা, কারো পুত্র, কারো সখা,
কারো প্রাণপতি, প্রণয়ী কাহার।"

সমগ্র প্রভাস আজ যেন নব বৃন্দাবনে পরিণত—প্রেমের সিন্ধু আজ যেন নূতন করিয়া উজান বহিয়াছে! নরনারায়ণ এই মানব-সিন্ধুর প্রতি একবার নেত্রপাত করিলেন—দেখিলেন, অনন্ত সিন্ধু-সৈকতে মানব-সিন্ধুর অনন্ত লহরী বিরাজমান! তৃষ্ণা, ক্ষুধা বা অবসাদ নাই—আর্য্য কি অনার্য্য কোন ভেদজ্ঞান নাই—সকলে গলাগলি করিয়া কৃষ্ণপ্রেমামৃত পান করিতেছে এবং আনন্দে নৃত্য ও গান করিতেছে। কুরুক্ষেত্র সমরের অভিনয় পূর্ব্বে অন্তর্বিগ্রহের বাণিজ্যে যে ক্ষেত্র মরুময় হইয়া গিয়াছিল, আজ সেই ক্ষেত্র মহারত্নাকরে পরিণত! প্রেম ও শান্তি আসিয়া আজ তথায় আপন আপন আসন বিস্তার করিয়াছে। সমগ্র প্রভাস আজ যেন কৃষ্ণপ্রেম-বিপণিমালায় সজ্জিত!

বিহ্বল বিক্রেতা গাহে কৃষ্ণনাম,
কৃষ্ণনাম-ক্রেতা গাইছে বিহ্বল,
পণ্য কৃষ্ণনাম, মূল্য কৃষ্ণনাম,
কৃষ্ণনাম যেন বাণিজ্য সম্বল !

নরনারায়ণ দেখিলেন জ্ঞান ভক্তি ও কর্ম্মের প্রশস্ত পথ বাহিয়া সমগ্র ভারত আজ প্রভাসে কৃষ্ণপ্রেমার্ণবে ভাসমান। বুঝিলেন—শৈলজা ও সুভদ্রার জীবনব্যাপী সাধনার ফলে আজ অনার্য্য ও আর্য্যের সম্মিলনরূপ প্রেম-রাজ্য সুপ্রতিষ্ঠিত। তিনি প্রেমাশ্রুপ্লাবিত নেত্রে বসন্তের নীলাকাশ পানে স্থির, অবিচল দৃষ্টি নিবদ্ধ করিয়া যোগস্থের ন্যায় দণ্ডায়মান রহিলেন।

এমনই পবিত্র মুহূর্ত্তে, শৈলজা কোথা হইতে ছুটিয়া আসিয়া তাঁহার চরণতলে লুটাইয়া পড়িয়া আকুল উচ্ছ্বাসে কহিল—

"দেখ নরনাথ ! দেখ নারায়ণ !
আর্য্য-অনার্য্যের প্রেম-সম্মিলন।
ত্রিযুগের হিংসা, কলহ, বিদ্বেষ,
তব প্রেমস্রোতে গিয়াছে ভাসি ;
দেখ ধর্ম্মরাজ্য ! প্রেমরাজ্য তব !
কি প্রেম ! কি শান্তি ! অমৃত রাশি।"

নরনারায়ণ প্রেমোচ্ছ্বসিত কণ্ঠে উত্তর করিলেন—

"এ যে প্রেমরাজ্য ভদ্রা-শৈলজার।
শৈল, আজি মম পূর্ণ মনস্কাম।"

* * *

আজি চতুর্ভুজ মুরতি আমার,
গদা পার্থবল, শঙ্খ গীতা আর,

সুভদ্রার বক্ষঃ শান্তি-শতদল,
প্রেম-মধুচক্র বক্ষঃ শৈলজার।
পূর্ণ আজি মম জীবনের ব্রত,
পূর্ণ দ্বাপরের নিয়তি কঠোর,
অধর্ম্মের কৃষ্ণপক্ষ ঘোরতর
হইল নীরবে কুরুক্ষেত্রে ভোর।
আত্মবলিদান দিয়া অভিমন্যু
যেই শুক্লপক্ষ করিল সঞ্চার,
পবিত্র প্রভাসে হইল উদিত
সুশীতল পূর্ণচন্দ্র পূর্ণিমার।

শৈলজা কাতরকণ্ঠে কহিল—

"প্রাণনাথ! হৃদয়ের এ পূর্ণ উচ্ছ্বাস—
* * * এই শৈলজার,
প্রেম-বরিষার পূর্ণ প্রবাহ উদ্বেল
লও শান্তি-সিন্ধুপদে পুরাও বাসনা!"

এই "উদ্বেল প্রবাহ" কিসের শুনিবেন? শৈল শুনিয়া আসিয়াছে--

"সমাপ্ত উৎসব।

কৃষ্ণের আদেশ—যাত্রী যাবে রজনীতে
পঞ্চক্রোশ; আজ্ঞা নাহি করিবে লঙ্ঘন!"

সে দেখিয়া আসিয়াছে ইহারই মধ্যে নৃত্যশীল, ঊর্দ্ধবাহু ভক্তবৃন্দ বজ্রাহতের ন্যায় নিস্কম্প, নীরব দাঁড়াইয়া আছে! লীলা-গীত অর্দ্ধতানে থামিয়াছে—বাদ্য অর্দ্ধতালে বিনীরব হইয়াছে! উৎসব-সিন্ধু-কল্লোল

ধীরে ধীরে মিলাইয়া আসিতেছে। সমবেত জনসঙ্ঘ তাহাকে ও সুভদ্রাকে উদ্দেশ করিয়া বিষণ্ণ, শুষ্ক কণ্ঠে কহিয়াছে—

"মাগো! তোরা দুইজন,
এ পাপী সন্তানগণে দিয়া পদাশ্রয়
লয়ে চল বৃন্দাবনে; দেখা গোপালের
সে কিশোর লীলাভূমি পতিতপাবনী।
অবগাহি যমুনার সুশীতল নীরে,
আলিঙ্গিয়া সুশীতল কদম্ব-তমাল,
কৃষ্ণপদে পবিত্রিত শ্যাম দুর্ব্বাদলে,
ব্রজাঙ্গনা প্রেমাশ্রুতে সিক্ত সুশীতল—
রাখি এ তাপিত বক্ষ, এ প্রেম-পিপাসা
যুড়াইব প্রাণ মা গো! বড়ই আকুল।"

তাই আজ শৈল আকুল প্রাণে নরনারায়ণের চরণপ্রান্তে হৃদয়ের আকুলতা দূর করিতে আসিয়াছে।

শৈল জিজ্ঞাসা করিল—

"প্রাণনাথ! দীনবন্ধো! তুমি দয়াময়!
করুণার সিন্ধু তুমি। কেন এইরূপে
ভাঙ্গিলে উৎসব নাথ! দিলে ব্যথা প্রাণে
ভক্তদের এইরূপে অকরুণ মনে?"

নারায়ণ শৈলজার শিরে দক্ষিণ কর স্থাপন করিয়া স্নেহকণ্ঠে কহিলেন—"বুঝিবে"। শৈল সেই সদাপ্রসন্ন, উজ্জ্বল মুখপানে কাতরভাবে ক্ষণেক চাহিয়া রহিল। তাহার পর ধীরে ধীরে প্রশ্ন করিল—

"——————পতিতপাবন!
সমস্ত পতিত জাতি করিলে উদ্ধার,
ভাসাইলে এ ভারত প্রেমের প্রবাহে!

আর্য্য ও অনার্য্য নাথ! দুই মহাস্রোত
এ প্রেম-প্রবাহে আজি হইয়া পতিত
সলিলে সলিল যেন হইয়া বিলীন,
ছুটিল কি সিন্ধুমুখে শান্তি-পারাবার!

কিন্তু, এ পতিত শৈলজার স্বজাতি কেবল
রহিল পতিত নাথ! তাহাদের প্রতি
হইলে নিদয় কেন? কেন নিবারিলে
এ দাসীরে নাগপুরে করিতে গমন,
শুনাইতে কৃষ্ণনাম সে পতিত গণে?
শৈলজার জন্মস্থান, জাতি শৈলজার,
রহিল পতিত নাথ! রহিল পতিত
শৈলজার পিতা-পুত্র-ভ্রাতা নাগপতি,
জরৎকারু, মাতা-কন্যা-ভগ্নী শৈলজার?

* * * *

আশার ও নিরাশার কি উগ্র অনল
জ্বলিয়াছে তাহাদের কোমল হৃদয়ে
মহা বাড়বাগ্নি সম! দয়াময় তুমি,
কেন তাহাদের প্রতি হইলে নিদয়?"

নরনারায়ণ আবার প্রসন্নমুখে সস্নেহে কহিলেন—"বুঝিবে শৈল।" শৈল বিস্ময়বিহ্বল নয়নে সেই শান্ত চন্দ্রালোকে তাঁহার মুখের প্রতি দৃষ্টি নিবদ্ধ করিল। দেখিল তাঁহার আঁখিযুগল যেন এক অপূর্ব্ব প্রেমোচ্ছাসে ছল ছল করিতেছে! নারায়ণ কোমল কণ্ঠে কহিলেন—

"বাসুকি ও জরৎকারু !—ইহাদের সম
ভক্ত মম নাহি শৈল ! এই ধরাতলে।"

শৈল শুনিল—এতদিনে এতদূরে এই যুগলনাম নারায়ণের প্রেমোচ্ছ্বসিত কণ্ঠে প্রথম উচ্চারিত হইতে শুনিল। আশৈশব ত সে এই নাম শুনিয়া আসিতেছে; কিন্তু এমন মধুর কণ্ঠে ত কেহ কখন তাহাদের নামোচ্চারণ করে নাই! এ যে ভগবানের কণ্ঠে ভক্তের নাম—এ নাম মধুর শুনাইবে না! কবি যথার্থই বলিয়াছেন—

"ভগবন্! তব মুখে বড়ই মধুর
ভক্তনাম!—ভক্ত তব, ভক্তের সে তুমি!"

কিন্তু শুনিলে কি হইবে? এ শোনায় তাহার কাণ তৃপ্ত হইল বটে কিন্তু প্রাণ শান্ত হইল কই?

সে উচ্ছ্বসিত কণ্ঠে কহিল—

প্রাণনাথ! লীলাময়! একি লীলা তব!
বাসুকি ও জরৎকারু ভক্ত তব যদি
কেন তাহাদের এই অশান্তি অনলে
পোড়াইলে হায় নাথ! একটি জীবন?
চল নাথ! চল যাই পতিত পাতালে!
নাগপুর হবে তব নব ব্রজপুর;
বাসুকি, শ্রীদাম সখা; শৈল, জরৎকারু—
হায়! নাথ! জরৎকারু মহা মরুভূমি,
চির-প্রেম-পিপাসিনী, চির-উন্মাদিনী!—
হইবে ব্রজের গোপী; বহিবে যমুনা
সিন্ধুনদে, সিন্ধুমুখে গাইয়া গাইয়া
পতিতপাবন নাম; সাগর-সঙ্গমে
হইবে ব্রজের প্রেম অনন্ত অসীম!

হইল উদ্ধার নাথ! অহল্যার মত
পতিতা অনার্য্যা ভূমি; হইল উর্ব্বর
উষর অনার্য্যা ভূমি; হইল শোভিত
মরুভূমি প্রেমপুষ্পে, প্রেম-সরোবর।
তব কৃপা-জাহ্নবীর প্রবাহে শীতল;
কেবল কি নাগভূমি রবে মরুময়?
কেবল কি নাগপতি, কারু কি কেবল
হৃদয়ে বহিবে মরু? নিবিবে না হায়!
কেবল কি তাহাদের প্রাণের পিপাসা?

নারায়ণ গাম্ভীর্য্যপূর্ণ স্থিরকণ্ঠে উত্তর করিলেন—

"নিবিবে—নিবিবে শৈল!
পূর্ণকাল—পূর্ণব্রত;—পূর্ণ মনোরথ!"

অকস্মাৎ উৎসবধ্বনিমুখরিত যাদবশিবিরে ঘোর হাহাকার রব উত্থিত হইল! দূরাগত মহাঝটিকার মত সেই ভীষণ হাহাকার ক্রমে অধিক হইতে অধিকতর হইতে লাগিল! শৈলের বক্ষ দুরু দুরু কাঁপিয়া উঠিল! ঠিক সেই মুহূর্ত্তে দারুক ঊর্দ্ধশ্বাসে দৌড়িয়া আসিয়া, নারায়ণের পদতলে পড়িয়া কাতরস্বরে কহিল—

"উন্মত্ত সুরায়
সাত্যকি ও কৃতবর্ম্মা নিন্দি পরস্পরে,
সাত্যকির খড়্গাঘাতে হইয়াছে হত
কৃতবর্ম্মা। জ্বলিয়াছে হায়! ঘোরতর
অন্তরবিগ্রহানল। উন্মত্ত সুরায়,
যদুকুল, সে অনলে মরিছে পুড়িয়া
আঘাতিয়া পরস্পরে—রক্ষ যদুকুল!"

নারায়ণ দারুক ও শৈলজা সহ বেগে ছুটিয়া গেলেন। কি দেখিলেন?

দেখিলেন———

"————————দাবানল মাঝে
পতঙ্গ পালের মত মরিছে পুড়িয়া
যদুকুল, আঘাতিয়া হায়! পরস্পরে
দূরাগত গুপ্ত অস্ত্রে, হইয়া আহত
নাহি জ্ঞান! আত্মদ্রোহ, ভৌতিক বিপ্লব
গুপ্ত শত্রু আক্রমণ! কি দৃশ্য ভীষণ!

* * * * *

নাহি অস্ত্র সকলের
তীরজাত এরকায়, মুষলে, মুষলে,
প্রহারিছে পরস্পরে, হইতেছে হত,
নাহি জ্ঞান গুপ্তশরে, নহে এরকায়।"

নারায়ণ স্থিরনেত্রে দাঁড়াইয়া সেই ভীষণ শোক-দৃশ্য দেখিতে লাগিলেন।

দেখিলেন———

* * * * ক্রমে ক্রমে হত
হইল যাদবকুল, স্নেহের আধার
পুত্র, পৌত্র, ভ্রাতা, বন্ধু। রথী, মহারথী
ভারতের অদ্বিতীয়, হইল নিহত
তস্করের গুপ্ত অস্ত্রে, অস্ত্রে আপনার—
রৈবতক শৃঙ্গ-মালা পড়িল ভাঙ্গিয়া
একে একে যথা এই মহা ভূকম্পনে!

দেখিতে দেখিতে যদুকুল নির্ম্মূল হইল! সেই ভীষণ বিপ্লবানল ধীরে ধীরে প্রশমিত হইল।

নিবে যথা প্রলয়াগ্নি ভীম পরাক্রমে
নিঃশেষিয়া আত্মতেজ, নিবিল তেমতি
আত্মঘাতী যদুকুল। ধীরে ধীরে মহা
শ্মশান অনল মত শিবির অনল
নিবিল—নিবিল সেই বিপ্লব ভীষণ!

বিপ্লব নিবিল বটে—কিন্তু প্রভাসের উৎসব-ক্ষেত্র আঁখির পলকে শবক্ষেত্রে পরিণত হইল! প্রভাসের শান্তি-পারাবার যাদবের শোক-পারাবারে রূপান্তরিত হইল। দারুক এই শোক দৃশ্য দেখিয়া স্থির থাকিতে পারিল না—সে নারায়ণের চরণতলে পড়িয়া কাঁদিতে কাঁদিতে কহিল———

"এই কি করিলে হরি!"

স্থির অবিচলিত কণ্ঠে নারায়ণ উত্তর করিলেন——

"* * * * দারুক! দারুক!
যাদবের কুরুক্ষেত্র হ'য়েছে সাধিত!
সাধুদের পরিত্রাণ, দুষ্কৃত বিনাশ,
ধরাতলে ধর্ম্মরাজ্য হ'য়েছে স্থাপিত।
যুগশেষ!—**লীলা শেষ!**"

এ কি কণ্ঠ! এ কি গীতি! দারুক শুনিল ধরাতলে সেই মহাধ্বনি প্রকম্পিত হইয়া উঠিতেছে! সুনীল মহাসিন্ধু ভীমভৈরব গর্জ্জনে হুঙ্কারিয়া উঠিল—"**লীলা শেষ!**" নীলাভ আকাশপটে বালারুণ রেখায় অঙ্কিত হইল—"**লীলা-শেষ!**" দুষ্কৃতের মহাশ্মশান প্রভাস প্রতিধ্বনিত করিয়া রব

উঠিল—"লীলা শেষ!" দারুক আত্মবিস্মৃতের ন্যায় শ্রীহরির পাদপদ্মে মূর্চ্ছিত হইয়া পড়িল।

শৈলও এই করুণ দৃশ্য সহ্য করিতে না পারিয়া নারায়ণের চরণতলে মূর্চ্ছিত হইয়া ঢলিয়া পড়িতেছিল, সহসা নারায়ণ তাঁহাকে আপনার ত্রিদিববাঞ্ছিত বক্ষে চাপিয়া ধরিলেন। শৈলের জীবন-ব্যাপী তপস্যা ও কোমলকঠোর ব্রত পূর্ণ হইল।

কৃষ্ণগতপ্রাণা কারু এদিকে কৃষ্ণবিরহে অধীর হইয়া তাঁহার অনুসন্ধানে প্রভাসের সর্ব্বত্র উন্মাদিনীর ন্যায় ঘুরিয়া বেড়াইতেছিল। পথ পর্য্যটনে তাহারি কোমল পদপল্লব ক্ষত-বিক্ষত; তথাপি তাহার চলার বিরাম নাই। নয়নে ধারার বিরাম নাই—উচ্ছ্বসিত বেদনা-ভারে অন্তর আকুল; তবুও কৃষ্ণবিরহিনী কৃষ্ণ-দরশন-আশায় প্রভাসের বেলাভূমিতে ঘুরিতেছে। সে দেখিল———

ধূম্র ভস্ম আবরণে আবরিত পারাবার
গর্জ্জিতেছে প্রভাসের ঘোরাল ধূম্রল;
আবরিত বেলা ভূমি ধূম্র ভস্ম আবরণে,
আবরিত চরাচর নিস্তব্ধ নিশ্চল!

* * * * *

রহিয়া রহিয়া ধরা কাঁপিতেছে মৃদু গুরু,
প্রকম্পন অবিরল, অথবা বিরল,
যেন ক্রীড়াশীল শিশু দোলাইছে ক্রীড়া দোলা,
কভু ঘন, বহুক্ষণ কখনও নিশ্চল।
মহাশক্তি ধূমাবতী গরজি জলধি মন্দ্রে
রহিয়া রহিয়া নৃত্য করিতেছে ভীমা,
ধ্বংশ করি দিবাকর, ধ্বংশ করি চরাচর,
ক্ষুদ্র বেলাখণ্ডে যেন করিয়াছে সীমা!

তাহার মনে হইল বসুধায় কি যেন একটা যুগান্তকারী ঘটনা আসন্ন ; তাই প্রকৃতির এই আলোড়ন বিলোড়ন চলিয়াছে! এই যুগশেষে মানবের ইতিহাস যেন আবার নূতন করিয়া রচিতে হইবে বলিয়াই এই ওলট পালট ঘটিতেছে! মনে করিতেও রমণীর সর্ব্বাঙ্গ শিহরিয়া উঠিল—তাহার মাথা ঘুরিয়া গেল ; বুকের বেদনা বুকে চাপিয়া সে একটা শিলাখণ্ড আশ্রয় করিয়া অবসন্ন দেহে শুইয়া পড়িল। সহসা কাহার যেন অতি-পরিচিত কণ্ঠস্বর তাহার কর্ণে প্রবেশ করিল। পাগলিনী চক্ষু চাহিয়া দেখিল সহোদর বাসুকি তাহার পার্শ্বে দণ্ডায়মান। সে ছুটিয়া গিয়া বাসুকির স্নেহ-বক্ষে ঝাঁপাইয়া পড়িল এবং কৃষ্ণের সন্ধান মিলিয়াছে কি না প্রশ্ন করিল। বাসুকি তাহাকে সুসংবাদে আশ্বস্ত করিলে রমণী নিঃশ্বাস ছাড়িয়া কহিল—

"পেয়েছ! কোথায় তিনি? কেমন আছেন কহ?
আছেন ত নিরাপদে?"

বাসুকি উত্তর করিল— "বিপদ তাহায়
পারে কি ছুঁইতে?"

তার পর উচ্ছ্বসিতকণ্ঠে কহিল—

"পেয়েছি দর্শন তাঁরু!—বহু অন্বেষণ পরে
রজতের মহামূর্ত্তি দূর সিন্ধুতীরে ;
দেখিনু উপলাসনে উপলে রখিয়া পৃষ্ঠ
কি মহিমা মহাবক্ষে সমুন্নত শিরে!
অঙ্গ অবিচল স্থির, নিমীলিত দুনয়ন,
কিবা সুপ্তসিংহ-শোভা নিদ্রিত গৌরব,

শৌর্য্যের ও সৌন্দর্য্যের মূরতি নীরব !
ধবল গিরির শৃঙ্গে মহামেঘছায়া মত
পড়িয়াছে শোকছায়া বদনে গভীর !
কপোলে গভীরাঙ্কিত শুষ্ক অশ্রুনীর।

* * * *

হিমাদ্রির পাদমূল বিলোড়িত ঝটিকায়—
সানুদেশে চিরশান্তি অবিচল স্থির ;
ভীষণ বিপ্লবে ঘোর নির্ম্মূলিত যদুকুল—
যদুনাথ শান্ত, স্থির, মূরতি গম্ভীর,
মহাশোকে নেত্রে নাহি বিন্দু অশ্রুনীর !”

আর সেই সময় অগণিত নাগসৈন্য তাঁহার অন্বেষণে গিয়া তাঁহাকে দেখিবা মাত্র “জয় নাগরাজ” বলিয়া যেমন নর-নারায়ণ শ্রীকৃষ্ণকে আক্রমণ করিবে, অমনি তিনি সৈন্যপানে স্থিরনেত্রে চাহিয়া দক্ষিণ কর প্রসারণ পূর্ব্বক “তিষ্ঠ” বলিতেই কেমন সেই উত্তোলিত শত শত অসি চক্ষুর নিমেষে অচল হইয়া গেল, তাহা জানাইল। তার পর নারায়ণ—

“বাসুকির কার্য্য শেষ।
বৎসগণ ! তোমাদের নব কার্য্যস্থল
সিন্ধুর অপর পারে সুন্দর শীতল।
শ্বেতবর্ণ মহাবল ওই নব নাগপতি,
কেতন সহস্র ফণা সহ সুদর্শন
উড়াইয়া সিন্ধুমুখে, কর তাঁর অনুসার
গাহি আর্য্য-অনার্য্যের গীত সম্মিলন।—”

এই কথা বলিতেই কেমন প্রাচীরের ন্যায় সজ্জিত সেই সৈন্যনিচয় তাঁহার শ্রীপাদপদ্মে প্রণত হইয়া “হরে ! কৃষ্ণ ! হরে !”

গাহিতে গাহিতে হলায়ুধ বলরামের অনুসরণ করিয়া ছুটিল, তাহাও শুনাইল।

আর বলিল—"কারুরে!

কি মূর্ত্তি মহিমাময় চাহি আকাশের পানে,
কপোলে যুগল ধারা, করুণা-শীতল!
মূর্ত্তি নর-নারায়ণ! চাহিনু পড়িতে পদে
ছুটিয়া—চরণ হায়! হইল অচল!
হায়! মহাপাপী আমি! ঘুরিল মস্তক মম,
কি মাদকে দেহ মন হইল পূরিত,
পড়িলাম ধরাতলে হইয়া মূর্চ্ছিত!
অন্তে হায়! আর, সেই মূর্ত্তি মহিমার
নাহি দেখিলাম, হায়! দেখিব কি আর?
দেখিবে কি পুণ্যালোক পাপ অন্ধকার?
দেখিব কি? দেখিতেছি—দেখিতেছি নিরন্তর,

* * * *

এই দেখ সেই রূপ! চল কারু! চল যাই
পড়ি গিয়া দুই জনে চরণে তাহার!"

নাগরাজ বাসুকি উচ্ছ্বাসে ছুটিয়া যাইতে কারু তাহাকে ধরিয়া ফেলিল। তার পর স্থিরকণ্ঠে কহিল—

"দাদা! ভ্রান্তি কর পরিহার!
আমাদের আজীবন-আশা আজি পরিপূর্ণ!
যেই আশা-বৃক্ষমূলে সেচিলাম জল
আজীবন, ফলিয়াছে আজি তার ফল।
কুরুক্ষেত্রে কুরুকুল, যদুকুল প্রভাসেতে
করিয়াছে আত্মহত্যা। হইল উদ্ধার,

এতদিনে নাগরাজ্য, সাম্রাজ্য তোমার।
পূর্ণ জীবনের ব্রত! পরিপূর্ণ মনোরথ!
চল যাই নাগপুরে বসাব তোমায়
সিংহাসনে, পরাইব মুকুট মাথায়।
জীবনের আশা-স্বপ্ন করি চরিতার্থ সুখে
ভারতে অনার্য্য-রাজ্য করিব প্রচার—
পাবে কারু এতদিনে সীমা আকাঙ্ক্ষার।"

এই কি কারুর আশা-স্বপ্ন—ইহাই কি তাহার আকাঙ্ক্ষার সীমা? অথবা নাগরাজের আকাঙ্ক্ষার সীমা ও রহস্য নির্ণয়ের নিমিত্ত কারুর এই আশ্বাস-বাণী? বাহ্যদৃষ্টিতে ইহাই কারুর আশা আকাঙ্ক্ষার স্বর্গ বলিয়া অনুমিত হয় বটে; কিন্তু পাঠকগণ একটু পরেই বুঝিতে পারিবেন যে তাহার কৃষ্ণবিদ্বেষী ভ্রাতা নাগরাজের হৃদয়ে কৃষ্ণবিদ্বেষ সম্পূর্ণ পরিমাণে তিরোহিত হইয়াছে কি না তাহাই জানিবার নিমিত্ত ইহা ভগিনীর বাকচাতুর্য্য মাত্র! কৃষ্ণ-প্রেমকাতরা কারুর অন্তরের সকল সাধ আশা ত সেই শ্রীকৃষ্ণে গিয়া মিলিয়াছে; সুতরাং সে কি আর অনার্য্য-রাজ্য-বিস্তাররূপ তুচ্ছ কামনায় মুগ্ধ হইতে পারে?

তাই বাসুকি যখন উত্তরে কহিল—

"কালি এ প্রভাস-ক্ষেত্রে
অনার্য্যের যেই রাজ্য হয়েছে স্থাপিত;—
তার কাছে তুচ্ছ রাজ্য, তুচ্ছ ধরাতল!
আমরা বনের পশু, কোথা পাব হেন রাজ্য?
কোথা পাব সেই জ্ঞান সে প্রেম অতুল?
কারুরে! এখন তোর গেল না কি ভুল?
রাতুল চরণদ্বয়, সে রাজ্য মহিমাময়,

চল যাই, সেই রাজ্য করি অধিকার ;
এমন সন্তাপহর রাজ্য এই ধরাতলে
আমরা পতিত নাহি পাইব রে আর !”

কারু ভ্রাতার অশ্রুসজল আঁখি দেখিয়া আপনার অন্তর-রোদন বহুকষ্টে নিবারণ করিয়া কহিল—

”ভুলিলে কি দাদা ! কৃষ্ণ শত্রু যে তোমার !”

বাসুকি আর স্থির থাকিতে পারিল না ; বিস্ময়োচ্ছ্বসিত কণ্ঠে কহিল—

শত্রু কৃষ্ণ ! না না, কারু ! হায় ! এ জীবনে আমি
ভাবি নাই শত্রু কৃষ্ণ—ভাবিব কেমনে ?
পিতার রক্ষিত শিশু, আমার কৈশোর বন্ধু,
রণে, বনে, মিশিয়াছি জীবনে জীবনে।
দেখিয়াছি আকৈশোর তাহার সে দেব-রূপ—
পীতাম্বর, বনমালা, শিখিপুচ্ছ শিরে।
শুনিয়াছি দেবকণ্ঠ নর-করুণার গীত,
বনের পাষাণ আমি ভাসি অশ্রুনীরে।
করিয়াছি আলিঙ্গন দেব-দেহ লীলাময়—
কি অমৃতে প্রাণ মম হইত শীতল !
বৃন্দাবনে, নাগপুরে, যমুনায়, সিন্ধুবক্ষে,
করিয়াছি কত ক্রীড়া আনন্দ বিহ্বল !
রাখি মুখ অঙ্কে মম ঘুমাইত শিশু মত,
আমি জননীর মত দেখিতাম মুখ ;
কভু গলা জড়াইয়া অংসে মম রাখি মুখ,
সখ্য প্রেমে পরিপূর্ণ করিত এ বুক।
কখনও নীলাব্জ নেত্রে চাহিয়া অনন্ত পানে

দেখিত, কহিত ধর্ম্ম-সাম্রাজ্য-স্বপন ;
যাহার ছায়ায় আর্য্য-অনার্য্যের এই স্বর্গ,
কালি করিলাম স্বর্গ প্রভাসে দর্শন ।

*  *  *

দেখিলাম দ্বৈপায়ন আশ্রমে সে দেব-রূপ,
দেখিলাম কালি আর্য্য-অনার্য্য উৎসবে ;
দেখিলাম আজি আর্য্য-অনার্য্যের মহাযাত্রা,
দেব-নেত্রে প্রেম-অশ্রু বহিতে নীরবে ।
চাহিলাম পা দুখানি আবার লইতে বুকে,
পাপী আমি চলিল না চরণ আমার ।
শক্র মম দুরাচার সেই জরৎকারু ঋষি

*  *  *

অভিশাপ-ব্যবসায়ী সেই দুরাচার ।
ঋষিকুলে ধূমকেতু ; জ্বলিল বনের পশু
এইরূপে ! প্রতিশোধ লইব তাহার—
নারায়ণ !—প্রায়শ্চিত্ত চরণে তোমার !”

ক্ষুব্ধ শার্দ্দুলের মত বাসুকি ক্রোধে ছুটিয়া গিয়া কোথায় মিলিয়া গেল ! কারু সহোদরের এই সরল ভাবোচ্ছ্বাসে তাহার অন্তরের অন্তর অবধি দেখিতে পাইল । সে শিলাখণ্ডে মুখ রাখিয়া নয়ন আসারে ভাসিতে লাগিল । অশ্রুজলে ভাসিতে ভাসিতে সে ভাবিতে লাগিল—এমন আনন্দের দিনেও তাহার অন্তর আজ বিষাদে ভরিয়া উঠিতেছে কেন ? তাহার জীবনে দুর্ব্বাসা যে আশা ও আকাঙ্ক্ষার মোহন স্বপ্ন ফুটাইতে চাহিয়াছিলেন, তাহা ত আজ পূর্ণ ও সফল হইয়াছে—ক্ষত্রিয় জাতি ত তাঁহার কৌশলে আত্মঘাতী হইয়া সমূলে নির্ম্মূল হইয়াছে ! চিরনিপীড়িত অনার্য্য জাতি ত

ভারতে আপন অধিকার বিস্তার করিয়া অনার্য্য-রাজ্যের প্রতিষ্ঠা করিয়াছে; তবুও তাহার হৃদয় আজ এ কি অজ্ঞাত, অতৃপ্ত কামনার উচ্ছ্বাসে উদ্বেল? এ সাধ বা আকাঙ্ক্ষা কি তবে তাহার নিজস্ব নহে? অনার্য্য-রাজ্যের প্রতিষ্ঠাও কি তবে তাহার কাম্য ছিল না? রমণী অন্তরের তল অবধি খুঁজিয়া এই দুঃসহ বেদনার কারণ নির্ণয়ে প্রয়াসী হইল। একবার মনে হইল, তাহার অপূর্ণ প্রেমের নিরাশাই হয় ত তাহার সকল অশান্তির কারণ হইবে; কিন্তু তখনই ভাবিয়া দেখিল, সে প্রেমের নিরাশা ত তাহার জীবনের সম্বল—তাহা ত নূতন নহে; দুর্ব্বাসার ছল-পত্নী হওয়ায় তাহার এ সাধে ত অদৃষ্ট চিরদিনের জন্য বাদ সাধিয়াছে। তবে আজ তাহার এ উচ্ছ্বাস কিসের? রমণী ব্যাকুল ভাবে তাহার অন্তর অনুসন্ধান করিয়া বুঝিল প্রেমেরই নিরাশা তাহার মনোবেদনার কারণ বটে, তবে সে প্রেমের লক্ষ্য দুর্ব্বাসা নহে—সে প্রেমের লক্ষ্য তাহার জীবনের সর্ব্বস্ব-ধন পতিতপাবন নারায়ণ। তাহার অভিশপ্ত নারীজীবনে সে যে তিল তিল করিয়া অলক্ষিত ভাবে তাঁহারই শ্রীচরণে আপনাকে উৎসর্গ করিয়াছে! তাঁহারই ধ্যান, জ্ঞান ও চিন্তা যে আজ তাহার নিরাশা-মথিত জীবনের নর্ম্ম সহচরী! ভ্রাতার মুখে সেই চিরবাঞ্ছিতের কুশল সংবাদ পাইলেও সে যে আজ তাঁহার দর্শন লালসায় কাতরা ও ম্রিয়মানা। হায়! চিরবিরহিণী নারীর এ প্রেম-পিপাসা কি প্রেমময় পূরাইবেন না? কান্ত বাঞ্ছিতের উদ্দেশে কাতর ভাবে কহিল—

"শুনিয়াছি আজীবন, শুনিলাম ভ্রাতৃমুখে—
তুমি নারায়ণ, তুমি পতিতপাবন।
না জানি কি নারায়ণ, পতিতপাবন কিবা,
এই জানি—তুমি মম জীবন, মরণ!

তুমি নয়নের আভা, তুমি রসনার সুধা,
তুমি মম শ্রবণের সঙ্গীত কেবল !
তুমি মম চিরসুখ, তুমি মম চির দুঃখ,
সুখ দুঃখ মন্থনের অমৃত শীতল !
ধরার সৌন্দর্য্য শ্রেষ্ঠ, ধরার আলোক শ্রেষ্ঠ,
সুধা শ্রেষ্ঠ এ ধরার, পিপাসা যাহার—
সে কেমনে ঘোর দিনে, এই ঘোর সিন্ধু বক্ষে,
বিসর্জ্জিবে এই ঘোর জীবন তাহার ?
নিরখিয়া সে সৌন্দর্য্য, নিরখিয়া সে আলোক,
নাথ ! নেই রূপ-সুধা নেত্রে করি পান,
জীবন সৌন্দর্য্যময়, জীবন আলোকময়,
জীবন সে সুধাময়, করিবে প্রদান—
সুধাময়ে সুধা—পূর্ণ কর মনস্কাম।"

কারুণ্য হৃদয়ের অনল দাউ দাউ করিয়া আবার জ্বলিয়া উঠিল। উচ্ছসিত হৃদয়ে উন্মাদিনী সে অন্ধকার ভেদ করিয়া ছুটিল। কিয়ৎদূর গিয়া দেখিল—একটী বৃহৎ নিম্ববৃক্ষমূলে ঘন ছায়ান্ধকার অপসারিত করিয়া এক মহিমাময় মূর্ত্তি নিমীলিতনেত্রে যোগাসনে উপবিষ্ট।

"অবলম্বি মহাবৃক্ষ সমুন্নত মহাবপু,
প্রসন্ন বদন, দেহ অচঞ্চল স্থির,
স্থাপিত মূরতি যেন মহা সমাধির !
যোগীবেশ রাজর্ষির, নিমজ্জিত মহাধ্যানে ;
পশ্চাতে ধূম্রল ব্যোম শোভে মহাপট,
পদতলে মহাবেদী শোভে সিন্ধুতট।
নীরব, নিস্পন্দ ঘোর স্তব্ধ বিশ্ব চরাচর
কেবল অনন্ত সিন্ধু মহা স্তুতি-গীত

গাইতেছে মহাকণ্ঠে গাম্ভীর্য্য পূরিত।"

কারু সতৃষ্ণ নয়নে একবার সেই মূর্ত্তি পানে চাহিয়া দেখিল, দেবাদিদেব মহাদেব যোগাসনে বিরাজমান; কিন্তু পরক্ষণেই চাহিবামাত্র যেন সে মূর্ত্তি রূপান্তরিত হইয়া গেল! সে দেখিল নাগপুরে সরোবরতটে মৃগয়ার বেশে সজ্জিত এক কিশোর বালক সমাসীন; আর,

"কি সৌন্দর্য্য! কি মহিমা! কিবা বীর্য্য! কি গরিমা!
ত্রিভঙ্গ ভঙ্গিম দেহ নবীন নিথর।
নবীন নীরদ অঙ্গে, প্রতিভা বিদ্যুৎ রঙ্গে
খেলিতেছে কি তরঙ্গ-লীলা করুণার!"

কিশোরী কারুর প্রাণে এই মনোমুগ্ধকর মদনমোহন রূপ অতীতের এক সুখ-স্বপ্নের সঞ্চার করিল। হায়! বাপীতটে, উপবনে নদীবক্ষে, গৃহকক্ষে, কখন বা কাননের অঙ্কে অঙ্কে সে, যে এই স্বপ্ন-নাটক অভিনয় করিয়াছে। এই স্বপ্ন-নাটকের অঙ্কে অঙ্কে একদিন যে তাহার অদৃষ্টে কত সৌভাগ্য, কত অমৃতের উৎস উথলিয়া উঠিয়াছিল। কিন্তু হায়! সেই শেষ অঙ্কের কথা স্মরণ হইলে এখনও যে তাহার ধমনীতে শোণিত-প্রবাহ ছুটিয়া বাহির হইয়া আসে। শেষ কি না সে অপমানিতা, প্রত্যাখ্যাতা হইল! তাহার সারা জীবন মরুময় করিয়া—তাহাকে নিরাশার বাড়বানলে ভস্মীভূত করিয়া তাহার অন্তর-নিধি চলিয়া গেল! দুঃখে, অভিমানে সে আপন বক্ষে শরাঘাত করিল। সহসা কার করুণাপ্লাবিত কণ্ঠস্বর কারুর কর্ণে আসিয়া সুধা-ধারা ঢালিয়া দিল। সে শুনিল, তাহারই নাম ধরিয়া সেই কণ্ঠ যেন বলিতেছে—'

"পাইয়াছ বহু দুঃখ, এস বক্ষে প্রেমময়ি !
উভয়ের লীলা শেষ, চল শান্তিধাম !"

রমণী ব্যাকুল ভাবে চক্ষু মেলিয়া দেখিল, তাহার চির ঈপ্সিত মদনমোহন নারায়ণ বাহু প্রসারণ পূর্ব্বক তাহার প্রতীক্ষায় সম্মুখে দণ্ডায়মান ! চারি চক্ষুর মিলন মাত্র উন্মাদিনী রমণী "প্রাণনাথ" বলিয়া কাঁদিয়া প্রেমময় নরনারায়ণের বক্ষে ঝাঁপাইয়া পড়িল। প্রেমিকার প্রেম পরিতৃপ্তি লাভ করিল—মনস্কাম পূর্ণ হইল। সে দেখিল—

"প্রেমে পরিপূর্ণ ধরা, গগন প্রেমেতে ভরা,
প্রেমামৃতে ভাসিতেছে বিশ্ব চরাচর ;
উঠিতেছে কি সৌরভ ! কি স্বর্গ সুন্দর !"

এমন সময়, বাঞ্ছিতের এহেন প্রাণারাম উরস-স্বর্গে প্রেমপিপাসাতুরা কোন্ রমণী না চিরতরে ঘুমাইয়া পড়িতে চাহে ? কারু মুগ্ধ প্রাণে প্রেমময়ের মুখপানে চাহিয়া চাহিয়া প্রেমামৃত পান করিতে করিতে ধীরে ধীরে চিরতরে নয়ন মুদ্রিত করিল ! বীণা পূর্ণতান হইল !

ঠিক সেই মুহূর্ত্তে—

"কারু ! কারু ! কি করিলি !" কাঁদি উচ্চে নাগরাজ
দূর হতে নিরখিয়া আসিল ছুটিয়া,
"কারু ! কারু ! কি করিলি, হায় ! কি করিলে হরি !"
পড়িলা চরণ তলে মূর্চ্ছিত হইয়া।"

মূর্চ্ছাভঙ্গে বাসুকি শোকে উন্মত্ত হইয়া কারুর বক্ষঃবিদ্ধ শর উৎপাটন পূর্ব্বক আপন বক্ষে হানিয়া পুনর্ব্বার হানিতে যাইতেছে, এমন সময় প্রেমময় নারায়ণ সেই শর বেগে কাড়িয়া লইয়া মহাসিন্ধু গর্ভে নিক্ষেপ করিলেন। বাসুকি শোকে প্রেমে অধীর হইয়া নারা-

য়ণের ক্ষত বিক্ষত পাদপদ্ম আপনার ক্ষত বুকে ধারণ করিয়া শিশুর মত কাঁদিতে কাঁদিতে কহিল—

"হায় ! কি করিলে হরি !—ক্ষম মুগ্ধ বালিকায় !"

নারায়ণের কণ্ঠে তখনও কারুর দেহলতাখানি কৌস্তুভের মালার ন্যায় জড়াইয়া আছে ; তিনি বাম করে তাহার দেহলতাখানি ধরিয়া দক্ষিণ কর নাগরাজের শিরে স্থাপন করতঃ প্রেমাশ্রুবিগলিতকণ্ঠে প্রসন্ন বদনে কহিলেন—

"নাগরাজ ! বৃথা শোক কর পরিহার !
যে জন যে ভাবে চায়, সে ভাবে আমাকে পায়,
স্ব-ভাবে মানব করে মম অনুসার ।
ভ্রাতা ভগ্নী দুইজন, চাহিয়াছ শত্রু ভাবে,
পাইয়াছ শত্রু ভাবে আজি দুই জন ;
আমাদের লীলা শেষ, পূর্ণ এই যুগ-ব্রত
ধরাতলে ধর্ম্মরাজ্য হয়েছে স্থাপন ।"

বাসুকি কাতর কণ্ঠে প্রশ্ন করিল—

"————হায় ! হরি দুই জন
কেন হইলাম শত্রু, চরণ-কণ্টক ?
করিলাম এ জীবন ভীষণ নরক ?
মানব যে পাদপদ্ম পূজিয়াছে, পূজিতেছে,
পূজিবে অনন্তকাল পুষ্পে সুকোমল ;
মানব যে হরিনাম আনন্দে করিয়া গান,
করিয়াছে, করিতেছে প্রাণ সুশীতল ;
আমরা সে পাদপদ্ম পূজি নাই একদিন,
গাই নাই একদিন সেই হরিনাম,
আমরা সে পদাম্বুজে করিলাম হায় ! নাথ !—

এই দেখ বাসুকির ফাটিতেছে প্রাণ—
আমরা তোমাকে শত্রু কেন ভাবিলাম ?”

যোগস্থ নারায়ণ স্মিতমুখে উত্তর করিলেন—

“ইহাও আমার লীলা !”

বাসুকির সর্ব্বাঙ্গ শিহরিয়া উঠিল ! সে কাতর ভাবে কহিল—

“————হায় ! এ কি লীলা হরি !
ভ্রাতা ভগ্নী দুইজনে করিলাম সমর্পণ
যৌবন-প্রভাতে এই দুইটী জীবন,
নারায়ণ ! কেন নাহি করিলে গ্রহণ ?
এই বনফুলে স্থান, কেন করিলে না দান ?
হায় ! অকরুণ হরি !—ক্ষুদ্র দুর্ব্বাদল
পায় স্থান তব পদে—পতিতপাবন তুমি !—
পাইল না কেন কারু, বাসুকি কেবল ?
কারু, বাসুকিরে হায় ! না করিলে শত্রু তব,
বনের পতঙ্গ নাহি করিলে দাহিত,
দাবানলে ধর্ম্মরাজ্য হ'ত না স্থাপিত ?”

যোগস্থ নারায়ণ ঈষৎ হাসি হাসিয়া উত্তর করিলেন—

“নাগরাজ ! শত্রু মিত্র কে বল কাহার ?
আমি জগতের, এই জগত আমার !
ওই দেখ পারাবার—কি মহাশক্তির ক্রীড়া !
কি শক্তিতে মহাসিন্ধু দেখ বিধূনিত !
ওই দেখ কি তরঙ্গ ! দেখ কি তরঙ্গ-ভঙ্গ !
কি তরঙ্গে তটভূমি আহত কম্পিত,
করি সংঘর্ষণে ফেনপুঞ্জ উদ্গীরিত !

জলরাশি মুহূর্ত্তেক না পারে থাকিতে স্থির
স্রোতবলে—স্রোত তবে শত্রু কি তাহার ?
তরঙ্গে তরঙ্গাঘাত, তটভূমে প্রতিঘাত—
ঊর্ম্মির কি শত্রু ঊর্ম্মি, শত্রু কি বেলার ?
এই ঘাত প্রতিঘাত আমার শক্তির ক্রীড়া,
এই ঘাত প্রতিঘাতে হতেছে সৃজিত
পলে পলে বসুন্ধরা, হইতেছে পলে পলে
প্রবাল মুকুতা রাশি সৃজিত বর্দ্ধিত !
এই ঘাত প্রতিঘাত চেতন জগতে আছে,
মানব-জগতে আছে এ ক্রীড়া আমার,
এই ঘাত প্রতিঘাত,—প্রভাস ও কুরুক্ষেত্র !
এ নহে তোমার ক্রীড়া,—নহে দুর্ব্বাসার।
মানব-মঙ্গল-তটে অধর্ম্ম তরঙ্গায়িত—
পতিত ক্ষত্রিয় জাতি—হইয়া প্রহত,
প্রভাস ও কুরুক্ষেত্রে হইয়াছে হত !
এই ঘাত প্রতিঘাতে মানবের কি মঙ্গল
দেখিতেছ নাগরাজ হয়েছে সাধিত,
ধরাতলে ধর্ম্মরাজ্য হয়েছে স্থাপিত !
দুর্ব্বাসার ষড়যন্ত্র, আর্য্য অনার্য্যের সন্ধি—
আমার নীতির ক্রীড়া, নহে দুর্ব্বাসার ;
তুমি ও দুর্ব্বাসা মাত্র নিমিত্ত তাহার।
আমি এই মহাবিশ্ব, এই বিশ্ব মম রূপ,
শক্তির নীতির মম মহা আবর্ত্তন !
এই আবর্ত্তন—সৃষ্টি, স্থিতি, বিনাশন।"

বাসুকি বিস্ময়বিহ্বল নেত্রে নারায়ণের প্রতি চাহিয়া রহিল। তাহার মনে হইল—

"দেখিতে, ধরিতে মূর্ত্তি নহে পারে নর-নেত্র
নাহি পারে সেই কথা করিতে ধারণ!
সে মূর্ত্তি অনন্ত, ভাষা—অনন্ত-নিস্বন!"

বিস্ময়াপ্লুত কণ্ঠে সে কেবল প্রশ্ন করিল—

"জগন্নাথ!
অনন্ত শকতি তব; তবে কেন হায়!
ভ্রাতাভগ্নী দুইজনে এ লীলা-শিখায়,
পোড়াইলে অকরুণ? দাস, অনুদাস কভু
রাখিলে না কেন নাথ! চরণ-ছায়ায়?"

নারায়ণ প্রশান্ত বদনে মহাসিন্ধু পানে চাহিয়া কহিলেন—

"—————— ————নরজন্ম নরদেহ,
যুগে যুগে, এইরূপে করিয়া গ্রহণ,
সহি কত কুরুক্ষেত্র, কতই প্রভাস সহি,
সহি আমি কত নর-দুঃখ নিরমম!
কে আমার সুখী বল?—মাতা, পিতা, পত্নী, পুত্র?
সুখী কি যশোদা, নন্দ, ব্রজাঙ্গনাগণ?
আমার বাসুকি কারু, কেমন হইবে সুখী?
কে আছে এমন মম ভক্ত প্রিয়তম?
মানব অধর্ম্ম ফলে, জলে যেই দুঃখানলে,
জ্বলি সেই দুঃখানলে সহ নিজগণ,
না করিলে ধর্ম্মরাজ্য ভূতলে স্থাপন;
আদর্শ দর্পণ মত না ধরিলে নরচক্ষে,
দেখিতে, বুঝিতে নাহি পারে নারায়ণ

ক্ষুদ্র নর ; নাহি হয় উদ্ধার সাধন !
এইরূপে যুগে যুগে, সহিত স্বগণ মম,
কেহ শত্রু, কেহ মিত্র—লভিয়া জনম,
সাধুদের পরিত্রাণ, বিনাশ দুষ্কৃতদের
সাধি আমি, করি ধর্ম্ম-সাম্রাজ্য স্থাপন।
ত্রেতার রাবণ, আর দ্বাপরের দুর্য্যোধন,
দুর্ব্বাসা, বাসুকি,—অঙ্গ একই লীলার ;
ত্রেতার সে শূর্পণখা, দ্বাপরের জরৎকারু,
রূপে মুগ্ধা ভকতির প্রতিমা আমার !”

তার পর প্রেমাশ্রুবিগলিত নয়নে বাসুকিকে বক্ষে টানিয়া কহিলেন—

“এস সখে ! এস বুকে ! বড়ই কাতর প্রাণ
তব প্রেম পিপাসায়—গাও হরিনাম !
এস বুকে ! আমাদের লীলা অবসান।”

বাসুকির নয়নের অবিরল ধারায় নারায়ণের বক্ষঃ সিক্ত হইতে লাগিল। সে সেই প্রেমময়ের বক্ষে মুখ রাখিয়া প্রেমানন্দে দরদরনেত্রে তাঁহার মুখ দেখিতে দেখিতে উচ্ছ্বসিত কণ্ঠে কয়েকবার ডাকিল—কারু ! কারু ! কারু ! জলস্থল বিকম্পিত করিয়া প্রতিধ্বনিত হইল—“কারু ! কারু ! কারু !” ; কিন্তু সে ধ্বনি বা প্রতিধ্বনি কিছুই কারুর কর্ণে প্রবেশ লাভ করিল না ! কারু কোথায়—যে সে উত্তর দিবে ! নাগরাজ বুঝিলেন, প্রেমবিন্দু—প্রেমানন্দে প্রেমসিন্ধুবক্ষে স্থানলাভ করিয়াছে ! প্রেমাবেশে সে নারায়ণের চরণপ্রান্তে ঢলিয়া পড়িল !

* * * *

এদিকে অর্জ্জুন ও সুভদ্রা শ্রীকৃষ্ণের অদর্শনে অধীর হইয়া তাঁহার অন্বেষণে প্রভাসে আসিয়া উপনীত হইলেন। দেখিলেন, প্রভাসের উৎসব-ক্ষেত্র শ্মশান-ক্ষেত্রে পরিণত হইয়াছে।

"ভস্মাবৃত, শবাবৃত, প্রস্তর-গৈরিকাবৃত,
বিস্তীর্ণ মহাশ্মশান ধূম্রপুঞ্জে আচ্ছাদিত!
বিলাসের ভগ্ন, দগ্ধ, উপকরণের রাশি
আছে পড়ি শব সহ; এখনো রয়েছে বাসি
বিলাস-কুসুম-দাম যাদবের যাদবীর
অঙ্গে অঙ্গে ভস্মাবৃত; করে পান-পাত্র স্থির
এখনো রয়েছে কারো; রয়েছে বিলাস-বেশ
ভস্মাবৃত; ভস্মাবৃত বেণীবদ্ধ চারু কেশ।

* * * *

পড়ি যন্ত্রী যন্ত্র করে, নর্ত্তকী অর্দ্ধেক নাচে;
বক্ষে মৃতা প্রণয়িণী, প্রণয়ী পড়িয়া আছে!"

সেই করুণ, মর্ম্মভেদী দৃশ্য দেখিয়া দম্পতীযুগলের শোক উথলিয়া উঠিল। অর্জ্জুন সাশ্রুনয়নে করযোড়ে উর্দ্ধমুখে চাহিয়া কহিলেন—

"এ কি লীলা হরি! তুমি প্রেমময়, দয়াময়।
দেখিয়াছি কুরুক্ষেত্র, সেই শোক-পারাবার,
ক্ষুদ্র সরোবর, এর নহে যোগ্য তুলনার।
কুরুক্ষেত্র বীরক্ষেত্র, বীরের ত্রিদিব-ধাম,
প্রভাস উৎসব-ক্ষেত্র,—তার এই পরিণাম!
কুরুক্ষেত্রে এইরূপে বিকট মৃত্যু, বিলাস,
করে নাই নিরমম পরস্পরে উপহাস।

* * * *

পড়েছিল বীরগণ মহা মহীরুহ যথা;
ছিল না এরূপে তাহা জড়িতা রমণী-লতা।
বসন্ত বাহারে তথা উঠেনি দীপক রাগ;
ছিল না কুসুম-বনে লুকাইয়া তীব্র নাগ।

কুরুক্ষেত্র যুদ্ধক্ষেত্র, এ ক্ষেত্র আত্মহত্যার ;
কুরুক্ষেত্রে বীর্য্য-ক্রীড়া ; এ ক্ষেত্রে ক্রীড়া স্মরীর।

*    *    *    *

হরি ! এইরূপে কুল করিলে কেন সংহার ?

সুভদ্রা প্রেমাপ্লুত কণ্ঠে কহিলেন—

"———————"কর্ম্মফল ! কর্ম্মফল !
এতদিনে ধর্ম্মরাজ্য দৃঢ়, স্থির, অবিচল।"

কিন্তু কই ? কৃষ্ণ কই ? দম্পতীযুগল আবেগভরে ছুটিলেন। কিয়ৎদূর গিয়া দেখিলেন, অনতিদূরে এক মনোরম বৃক্ষতলে একটী গৈরিকখণ্ড সুসংস্থাপিত ; সেখানে একটী ভস্মকণাও পড়ে নাই। আর সম্মুখে প্রভাসের বেলাভূমি পরিষ্কার, পরিচ্ছন্ন!

"শোভিতেছে বেলাখণ্ড যেন বেলফুল রাশি,
শোকের শ্মশানে যেন শান্তির শীতল হাসি।"

ভদ্রার্জ্জুনের মনে হইল এইখানে দাঁড়াইয়া দারুক, শৈল ও কেশব প্রভাসের মহাবিপ্লব লক্ষ্য করিয়া থাকিবেন। তাঁহারা সেই শিলাখণ্ডতলে সাষ্টাঙ্গ প্রণিপাত করিয়া তথাকার পবিত্র রজঃ ললাটে ও বক্ষে ধারণ করিলেন। তার পর উর্দ্ধশ্বাসে আবার শ্রীকৃষ্ণের উদ্দেশ্যে ছুটিলেন। উর্দ্ধশ্বাসে বহুদূর অতিক্রম করিয়া ভদ্রার্জ্জুন দেখিলেন জননীর অঙ্কে তৃষ্ণাতুর শিশুর ন্যায় একটি রমণী-অঙ্কে মুখ লুকাইয়া এক বীর-দেহ শায়িত। কখনও বা সেই বীরপুরুষ ভূতলে বুক রাখিয়া ছটফট করিতেছে, আবার কখনও বা আত্মহারা উন্মাদের ন্যায় শূন্যে চাহিয়া ছুটিতেছে—দু'নয়ন অশ্রুধারায় ভাসমান। অর্জ্জুন দেখিবামাত্র চিনিলেন, রমণী শৈলজা—আর সেই বীরপুরুষ নাগরাজ বাসুকি। তিনি উচ্ছ্বসিত কণ্ঠে "শৈলজে" "শৈলজে" বলিয়া

চীৎকার করিয়া তাহাকে আপন বক্ষে ধারণ পূর্ব্বক ছলছল নেত্রে যেমন জিজ্ঞাসা করিলেন—

"কোথায় আছেন কৃষ্ণ ? আছেন কুশলে বল ?"—

অমনই মধুমাখা কৃষ্ণনাম কর্ণে প্রবেশ মাত্র নাগরাজ কাঁদিতে কাঁদিতে কহিল—

* * * "আহা কি মধুর নাম !
কে শুনাল, জুড়াইল পাপীর তাপিত প্রাণ ?
গাও নাম আর বার ! গাও নাম শতবার !
সহস্র সহস্র বার ! লও নাম, গাও আর !
গাও নাম পারাবার ! গাও নাম সমীরণ !
গাও নাম চন্দ্র সূর্য্য ! গাও গ্রহ অগণন !
এমন মধুর নাম, পতিতপাবন নাম,
এমন ত্রিতাপহর, শীতল শান্তির ধাম,
নাহি মর্ত্ত্যে, নাহি স্বর্গে। এমন মধুর নাম,
গাও মুখ ! গাও চোক ! গাও অঙ্গ ! গাও প্রাণ !
গাও মুখ মধুস্বরে ! গাও চোক অবিরাম
বরষিয়া প্রেমধারা ! নামামৃত করি পান,
গাও প্রেমানন্দে তুমি গলিয়া পাষাণ প্রাণ !
নামামৃতে মত্ত অঙ্গ নেচে নেচে গাও নাম !
হরে কৃষ্ণ ! হরে কৃষ্ণ ! হরে কৃষ্ণ ! হরে হরে !
হরে কৃষ্ণ ! হরে কৃষ্ণ ! হরে কৃষ্ণ ! হরে হরে !"

নামোন্মত্ত নাগরাজ পাগল শিশুর মত দুই বাহু ঊর্দ্ধে তুলিয়া অবিরাম নাচিতে লাগিল—তাহার বক্ষঃ নয়নধারায় প্লাবিত ; চিত্ত প্রেমানন্দে বিভোর ! কৃষ্ণপ্রেমিকের সেই প্রেম-নৃত্য দেখিয়া ভদ্রা ও ধনঞ্জয় আত্মশোক ভুলিয়া তন্ময় হইয়া গেলেন। বাসুকি মহাভাবে

বিভোর হইয়া রোমাঞ্চিত দেহে ঢলিয়া পড়িতেই ভদ্রা আপন অঙ্কে তাহার শির ধারণ করিলেন। ভদ্রা, শৈল ও পার্থ যেন কিয়ৎক্ষণের নিমিত্ত আত্মপ্রেমানন্দে লীন হইয়া রহিলেন। ক্রমে ধীরে ধীরে বাসুকির বাহ্যজ্ঞানের উদয় হইলে শৈলজা তাহাকে উদ্দেশ করিয়া কহিল—

* * * "দাদা! পূর্ণ তব মনস্কাম!
যে দেব আরাধ্য তব, জীবন-স্বপ্ন তোমার,
চেয়ে দেখ তব শির অঙ্কে সেই সুভদ্রার।
যেই পার্থ শত্রু তব, দেখ পদতলে বসি
সেবিছেন পদ তব; কি প্রেম, কি অশ্রু খসি
পড়িতেছে পদে তব, পড়িছে বক্ষে তোমার!
হইয়াছে প্রেমানন্দ কি মহাশোকে সঞ্চার!
জ্বলিলে একটী জন্ম যেই প্রেমপিপাসায়,
কর পান সেই প্রেম অজস্র সুধা-ধারায়!
পতিতপাবনী ধারা এই মাতা জাহ্নবীর
জুড়াইবে প্রাণ তব, জুড়ায়েছে পাপিনীর।"

সুভদ্রার নাম শুনিবা মাত্র নাগরাজ সবিস্ময়ে উঠিয়া ভদ্রার মুখপানে মূর্ত্তিবৎ চাহিয়া রহিল। তারপর ধীরে ধীরে কহিল—

"সুভদ্রা!—জীবনস্বপ্ন! সুভদ্রা!—পিপাসা মম!
একটী চরণ-রেণু ভাবিতাম স্বর্গ সম!
আমার আরাধ্যা দেবী, আমার সর্ব্বস্ব ধন,—
তার অঙ্কে মম শির, আমি পাপী নরাধম!
হায় মা! একটী জন্ম পুড়ি কিবা কামানলে
পূজিয়াছি পত্নীভাবে, চেয়েছি হরিতে বলে!
করিয়াছি কুরুক্ষেত্র, এ প্রভাস সংঘটিত;

কৌরব-যাদব-রক্তে করিয়াছি কর্দ্দমিত
এই ঘর, এই আত্মা ;—সকলি লীলা তাঁহার !
আজি কোথা সে সুভদ্রা ? সে বাসুকি কোথা আর ?
স্বপন ! স্বপন সব !—বিকট স্বপন ঘোর !
সেই ঘোর অমাবস্যা আজি হইয়াছে ভোর !
আজি সেই পত্নীভাব মনে নাহি পড়ে আর ;
আজি তুই প্রেমময়ী মা আমার ! মা আমার !
কত প্রেম মুখে তোর, কত প্রেম অঙ্কে, বুকে !
সে অঙ্কে শিশুর মত বাসুকি ঘুমাবে সুখে।
তুই মম কারু আজি ; তুই মম শৈল আর ;
তুই মম মাতা, পিতা, তুই মা ! কৃষ্ণ আমার !"

বাসুকি শিশুর মত ভদ্রার অঙ্কে মাথা রাখিতে যাইতেছিল ; কিন্তু যেমনই আবার স্ব-উচ্চারিত কৃষ্ণনাম কর্ণে প্রবেশ করিল, অমনই ভাবাবেশে নামগান ও নৃত্য করিতে করিতে সে আত্মহারা ভাবে ছুটিতে ছুটিতে ভদ্রার কোলে আবার মূর্চ্ছিত হইয়া পড়িল। ঈষৎ বাহ্যজ্ঞান হইলে পার্থ তাহাকে জিজ্ঞাসা করিলেন—

* * * "নগেন্দ্র ! আকুল প্রাণ ;
কোথা কৃষ্ণ ? কহ তুমি পেয়েছ কি দেখা তাঁর ?
কোথায় আছেন তিনি ? পাইব কি হায় ! আর
হৃদয়ে সে পদাম্বুজ ? দেখিব নয়ন ভরি'
**নরনারায়ণ** রূপ, কহ, দাসে দয়া করি !"

কিন্তু নাগরাজ কৃষ্ণপ্রেমে বাহ্যজ্ঞানবিরহিত ; সুতরাং কেমন করিয়া এ প্রশ্নের সন্তোষজনক উত্তর দিবে ? যাহার অন্তর-বাহির কৃষ্ণময়, সে কি আর কৃষ্ণের কোনও বিশিষ্ট স্থান নির্দ্দেশ করিতে পারে ? তাই নাগরাজ কহিল—

"কোথা কৃষ্ণ ?—দেখিছ না কৃষ্ণ কোথা, ধনঞ্জয় ?
বীরেন্দ্র চাহিয়া দেখ চরাচর কৃষ্ণময় !
কৃষ্ণ চন্দ্রে, কৃষ্ণ সূর্য্যে, কৃষ্ণ গ্রহ উপগ্রহে,
অনন্ত আকাশে কৃষ্ণ, কৃষ্ণ সমীরণে বহে।
মেঘে কৃষ্ণ, বজ্রে কৃষ্ণ, কৃষ্ণ দীপ্ত চপলায় ;
কৃষ্ণ ভীম ভূকম্পনে, কৃষ্ণ ঘোর ঝটিকায়।
কৃষ্ণ অমা-অন্ধকারে, কৃষ্ণ ফুল্ল জ্যোৎস্নায়,
কৃষ্ণ সিন্ধু-জলোচ্ছ্বাসে, কৃষ্ণ গৈরিক-ধারায়।
কৃষ্ণ মহাশৈলাচলে, কৃষ্ণ ফুলে, কৃষ্ণ ফলে,
কৃষ্ণ জলে, কৃষ্ণ স্থলে, তুষারে, কৃষ্ণ অনলে।
বিলাস-শয্যায় কৃষ্ণ, কুরুক্ষেত্র-রণাঙ্গনে।
প্রেমের কটাক্ষে কৃষ্ণ, কৃষ্ণ অস্ত্র বরিষণে।
কৃষ্ণ শার্দ্দূলের দন্তে কৃষ্ণ নারীবিম্বাধরে।
শোকের ক্রন্দনে কৃষ্ণ, প্রেমের সঙ্গীতস্বরে।
কোথা কৃষ্ণ ধনঞ্জয় ?—কৃষ্ণ মম এ নয়নে।
কোথা কৃষ্ণ ধনঞ্জয় ?—কৃষ্ণ মম এ শ্রবণে।
কোথা কৃষ্ণ ধনঞ্জয় ?—কৃষ্ণ মম এ অধরে।
কোথা কৃষ্ণ ধনঞ্জয় ?—কৃষ্ণ মম কণ্ঠস্বরে।
কৃষ্ণ মম রক্তে, মাংসে, অস্থিতে, কৃষ্ণ মজ্জায়
কৃষ্ণ মম এ হৃদয়ে, এ ক্ষতে দেখনা, হায় !
কোথা কৃষ্ণ ধনঞ্জয় ?—কর বক্ষ বিদারিত
দেখিবে আমার সেই ননীচোরা নীলমণি,
পুষি তারে কি আদরে দিয়া প্রেম-ক্ষীর-ননী।
কত শাসি, কত হাসি, সাজাই সে তনুখানি !
আমি তার পিতা নন্দ, যশোদা জননী আমি !

শ্রীদাম, সুদাম আমি, কত খেলা খেলি সঙ্গে !
ব্রজের কিশোরী আমি, কত ক্রীড়া করি রঙ্গে !
কুঞ্জে কুঞ্জে, জ্যোৎস্নায়, বাজে কি মধুর বাঁশী !
কি প্রেম-যমুনা বহে, কি অনন্ত প্রেমরাশি !
ওই শুন বাজে বাঁশী, ওই ডাকে—আয় ! আয় !
এই যাই, এই যাই” !——

প্রেমরোমাঞ্চিততনু নাগোন্মত্ত নাগরাজ করতালি দিয়া নাচিতে নাচিতে বেগে ছুটিবার উপক্রম করিল দেখিয়া ধনঞ্জয় দুই বাহু প্রসারণ পূর্ব্বক তাহাকে বক্ষে ধারণ করিলেন। নাগরাজ কাঁদিতে কাঁদিতে——

“যাক্ মান, যাক্ কুল ! ছেড়ে দাও ! ছেড়ে দাও !
জীবন, যৌবন, নাথ ! লও, তুমি সব লও।”

—বলিয়া ভাবাবেশে পার্থবক্ষে মূর্চ্ছিত হইয়া পড়িল। অর্জ্জুনের অংসোপরে বাসুকির মুগ্ধ শির সংরক্ষিত। দুই দিক হইতে দুইটী বিপরীতমুখী নদ আসিয়া যেন প্রেমের এক মহাপারাবারে গলিয়া মিশিয়া এক হইয়া গেল। উভয়ে উভয়ের চির-শত্রু, অথচ উভয়ে দৃঢ় প্রেমপাশে আলিঙ্গনবদ্ধ—উভয়েরই নয়ন প্রেমাশ্রুতে ভাসমান !

শৈলজা এতক্ষণ মুগ্ধ নয়নে ভ্রাতা বাসুকির প্রেমাবেশ নিরীক্ষণ করিতেছিল; কিন্তু এবার এই মহিমময় দৃশ্য দেখিয়া আর স্থির থাকিতে পারিল না। সে ভাবগদ্গদকণ্ঠে ভদ্রাদেবীকে উদ্দেশ করিয়া কহিল—

* * * * “চেয়ে দেখ মা আমার !
আর্য্য-অনার্য্যের আজি চিরপ্রেম-সম্মিলন
কি শোকের মরুভূমে,—কে লীলা বুঝিবে তাঁর ?—
উথলিল সুশীতল কি প্রেমের পারাবার !

পূর্ণ মনোরথ তোর, পূর্ণ মনোরথ মম—,
ধরাতলে ধর্ম্মরাজ্য হইল পূর্ণ স্থাপন!
আনন্দে পূর্ণিত প্রাণ, আয় মা! হৃদয়ে আয়!
দে রে স্থান বুকে তোর এ ভগ্নীকে, বালিকায়!"

শৈলের আর কণ্ঠ সরিল না। সে ছিন্না ব্রততীর মত ভদ্রার বুকে ঢলিয়া পড়িল—আর্য্য-অনার্য্যের চিরবাঞ্ছিত সম্মিলন এতদূরে এইরূপে নিষ্পন্ন হইল। আর্য্য-অনার্য্যের প্রেম ও ভক্তি, আর্য্য-অনার্য্যের ধর্ম্ম ও কর্ম্ম এইরূপে এই ভাবে মিশিয়া ভারতে এক নবযুগের সঞ্চার করিল! ভারতে **মহাভারত** সংস্থাপনের মহিমময়ী কল্পনা সার্থক ও পূর্ণ হইল। ভদ্রাদেবী দেখিলেন—

"আর্য্য-অনার্য্যের এই মহাশক্তি সম্মিলিত,
গঙ্গা-যমুনার মত, কিছু দূর প্রবাহিত
হইয়া অমিশ্র স্রোতে, হইবে পূর্ণ মিশ্রিত—
করিবে ভারত-ভূমি শান্তি-বারি-বিপ্লাবিত
সহস্র সহস্র বর্ষ। সে শান্তি-প্লাবিত তটে
ফলিবে কতই রত্ন, নীল নৈশাকাশ পটে
অনন্ত নক্ষত্র মত! কত কীর্ত্তি অতুলিত,
অমর, অনন্তস্পর্শী, হবে তাহে প্রতিষ্ঠিত;
অসংখ্য মৈনাক মত। মহাকাল-পরিবার
গাইবে সে কীর্ত্তি-গীত, প্রণমিবে অনিবার!"

অপূর্ব্ব ভবিষ্যের চিত্রলেখা দেখিয়া তাঁহার অন্তর মুগ্ধ হইয়া গেল। দেখিতে দেখিতে শৈল, পার্থ ও নাগরাজের আনন্দ-স্বপ্ন ভাঙ্গিয়া গেল। পার্থ, নাগরাজকে আত্মসম্বরণ পূর্ব্বক নরনারায়ণ শ্রীকৃষ্ণের সংবাদ দিতে কাতর অনুরোধ করিলেন। ধীর, স্থির ও শান্তভাবে নাগরাজ কহিলেন—

"দেখেছি, কিরীটি ! আমি দেখেছি নয়ন ভরি
দীনবন্ধু, কৃপাসিন্ধু, পতিতপাবন হরি !
দগ্ধ মরু দেখে যথা নিদাঘের নবঘন,
দেখিয়াছি আমি সেই নররূপী নারায়ণ।
ঐই শিলাসনে বসি, এই নিম্ববৃক্ষতলা,
অঙ্কে, বক্ষে, কারু মম প্রেমে জড়াইয়া গলা।
বড় পুণ্যবতী কারু ! কি প্রেম-মুরতি খানি !
সেই পুণ্য, সেই প্রেম, কোথা পাব পাপী আমি !
যাদব-শোণিতে সগু কলুষিত কর মম,
তথাপি কি ক্ষমা, দয়া ! কহিলেন—এস ভাই !
এস বক্ষে !—লীলা শেষ,—শান্তিধামে চল যাই।"

*　　*　　*　　*　　*

"কি সুন্দর পুষ্পরথ ! রথ-শিরে সুদর্শন
কিবা চক্র সমুজ্জ্বল ! স্তম্ভ-শিরে সুকেতন,
সুদর্শন চক্রাঙ্কিত, উড়িতেছে কি লীলায় !
কি লীলায় উঠিতেছে ধীরে রথ অমরায় !
রথে বসি নারায়ণ, অঙ্কে কারু বসি সুখে
গলা জড়াইয়া প্রেমে, বুকে বুকে, মুখে মুখে
পরশিয়া ভাবাবেশে ; ভাবাবেশে চরাচর
গাইতেছে হরিনাম,—চরাচর, কি সুন্দর !

*　　*　　*　　*　　*　　*

তরঙ্গে তরঙ্গে প্রেম, তরঙ্গে তরঙ্গে নাম,
প্লাবি বিশ্ব ছুটিয়াছে, গ্রহে গ্রহে অবিরাম।
সে প্রেম-তরঙ্গে রঙ্গে, সে নাম-তরঙ্গে আর,
ভাসিয়া উঠিছে রথ ;—বিশ্ব, শান্তি-পারাবার !

আমি রহিলাম পড়ি, হায়! মহাপাপী আমি!
যাদবের সন্থ-রক্তে কলুষিত মম পাণি!
না না নাথ! জানি তুমি, তুমি ত অন্তরযামী,
আমি বনপশু হীন, নহে আততায়ী আমি।
*　*　*　*　*　*
এই দেখ অঙ্গে, অঙ্গে, অস্ত্র-লেখা বাসুকির!
বাসুকি দুর্ব্বাসা নহে, বাসুকি অনার্য্য বীর।
তুমি বাসুকিরে নাথ! করিয়াছ আলিঙ্গন,
কত দয়া! কত প্রেম! নরহরি! নারায়ণ!"

বাসুকির আবার ভাবাবেশ আরম্ভ হইল; ঘন ঘন দেহ কম্পিত হইতে লাগিল; পুলকিত ও রোমাঞ্চিত দেহে সে নয়নধারায় ভাসিতে ভাসিতে আবিষ্টকণ্ঠে কহিল—

*　*　*　"দেখ কি সুন্দর!
কি সুন্দর বৃন্দাবন! কি কদম্ব মনোহর!
কি জ্যোৎস্না! কি সুন্দরী যমুনা বহিছে হাসি!
কি পুষ্প-সৌরভ! কিবা বাজিছে মধুর বাঁশী!
কি প্রেমমূরতি শিশু, কি প্রেম, নয়নধারা!
গলা জড়াইয়া কারু, প্রেমময়ী, আত্মহারা!
ওই বাজিতেছে বাঁশী, কি মধুরে—"আয়! আয়!"
এই যাই, এই যাই।"

মহাভাববিভোর বাসুকি দুই বাহু প্রসারিত করিয়া ভাবাবেশে প্রেমভরে ধরা-বক্ষে ঢলিয়া পড়িতে না পড়িতে পার্থ ক্ষিপ্রকরে তাহাকে ধরিয়া ফেলিয়া সুভদ্রার অঙ্কে তাহার শ্লথ, মুগ্ধ শির স্থাপিত করিলেন। তারপর তাহার পদতীর্থ বক্ষে ধারণ করিয়া শৈল ও

পার্থ উদাস নয়নে বাসুকির প্রদর্শিত সেই প্রেম-বৃন্দাবনের প্রতি শূন্য দৃষ্টিতে চাহিয়া রহিলেন। প্রেমাশ্রুপূর্ণ নয়নে চাহিয়া চাহিয়া প্রেমানন্দে উৎকর্ণ হইয়া থাকিতে থাকিতে তাঁহারা উভয়ে যমুনার সেই কলধ্বনি—নবনটবর শ্রীকৃষ্ণের সেই মোহন মুরলীধ্বনি—শুনিতে পাইলেন। দেখিলেন, সুভদ্রার অঙ্ক-স্বর্গে থাকিয়া মহাভাববিভোর বাসুকির অন্তরাত্মা সেই মুরলীধ্বনি শুনিতে শুনিতে বৃন্দাবনের পানে উধাও হইয়া ছুটিয়া গেল! বসুন্ধরা যেন নিমেষের নিমিত্ত মহাভাবে কাঁপিয়া উঠিল—প্রভাসের ঘোরাল সিন্ধু যেন মহাভাবে বারেক উচ্ছ্বসিত হইল—আর বিশ্বচরাচর ধীরে ধীরে কি গাঢ় তমিস্রায় আচ্ছন্ন হইয়া যেন মহাভাবে সমাধিস্থ হইয়া পড়িল!

আমরা কথাপ্রসঙ্গে নাগরাজ বাসুকির এই মহাপ্রয়াণের উল্লেখ বিস্তৃতভাবে করিয়াছি। শৈলজার সংস্পর্শে আসিয়া ধীরে ধীরে নাগরাজের চরিত্রের যে অভূতপূর্ব্ব পরিবর্ত্তন সংসাধিত হইয়াছিল,—পার্থবিদ্বেষী, সুভদ্রাকরপ্রার্থী বাসুকি জীবনের শেষ অঙ্কে যে কি মহান ত্যাগ ও প্রেমের অধিকারী হইয়াছিল—তাহার কথঞ্চিৎ পরিচয় পাইলে আমরা শৈলজার দেব-চরিত্রের মাধূর্য্য ও মহত্ত্ব সেই সঙ্গে বুঝিয়া উঠিতে পারি। আর বুঝিতে পারি, যে সঙ্গ ও সাহচর্য্য গুণে অনার্য্য নারী বা নর কেহই আর্য্যের ন্যায় আত্মোন্নতি সাধনে অক্ষম বা অকৃতকার্য্য হয় না—বরং ক্ষেত্রবিশেষে অনার্য্য, আর্য্যের তুলনায় মানবোচিত গুণরাজির অনুশীলনে অপেক্ষাকৃত অধিক শক্তি ও ক্ষমতার সাক্ষ্য প্রদান করিয়া থাকে।

প্রভাসের মৌনমুগ্ধা, উদাসিনী সন্ধ্যা এই ভাবে সৃষ্টির অন্তিম অঙ্ক অভিনয় করিয়া ধীরে ধীরে সিন্ধুবক্ষে ঘনাইয়া আসিতেছিল। সম্মুখে ধূসর-বসনা, গৈরিকাবৃতা বেলাভূমি যেন যোগস্থার ন্যায় ... কণ্ঠে সেই অনির্ব্বাণ মহানির্ব্বাণের গীত স্তব্ধ হইয়া শুনিতেছিল!

বেলাতটে, যেই নিম্ববৃক্ষমূলে, শিলাসনে বসিয়া নরনারায়ণ শ্রীকৃষ্ণ পাঞ্চভৌতিক দেহ রক্ষা করিয়াছিলেন, সেই পবিত্র শিলাসনে শির স্থাপন করিয়া ভদ্রাদেবী অন্যতর ক্ষুদ্র এক শিলাখণ্ডে সমাসীনা। ক্রোড়ে আহতা, করুণাময়ী, যোগিনী শৈলজার মস্তক স্থাপিত। যেন অম্বুজ-স্তবকের মধ্যে একখানি অপরাজিতার মাল্য সংন্যস্ত। যোগস্থা শৈলজার শিরোদেশে দ্বৈপায়ন ও পদতলে ধনঞ্জয় স্থানুবৎ দাঁড়াইয়া এই শান্তিময়ী উদাসিনীর করুণাপূর্ণ, শান্তময় মুখখানি অনিমেষ-নেত্রে নিরীক্ষণ করিতেছেন।

শৈলজা আজ কয়েক দিবস হইল ভদ্রা সমভিব্যাহারে প্রভাসের শশ্মানক্ষেত্রে উৎপীড়িত, আহত ও লাঞ্ছিত নরনারীর সেবায় আত্মনিয়োগ করিয়াছিল। যদুবংশ ধ্বংশের পর, অধর্ম্মের অভ্যুত্থানে প্রভাসে পঙ্কিল পাপের প্রবাহে কামাসক্ত, সুরামত্ত নরনারী আকণ্ঠ নিমজ্জিত হইল; চারিধার লুণ্ঠন, হরণ ও উৎকট পাশব অত্যাচারের লীলাক্ষেত্র হইয়া উঠিল! অনাথা রমণীর ক্রন্দন, অনাথ শিশু ও বৃদ্ধের মর্ম্মভেদী চীৎকার, প্রবীনের হাহাকার, শিশুর রোদন, নিষ্ঠুর ও পাপিষ্ঠ দুর্ব্বৃত্তগণের উপেক্ষার তীব্র অট্টহাস মিলিয়া যেন পবিত্র প্রভাসকে পিশাচের তাণ্ডবক্ষেত্রে পরিণত করিয়া ফেলিল! গাণ্ডীবী অর্জ্জুনের গাণ্ডীব-বল শ্রীকৃষ্ণের তিরোভাবের সঙ্গে সঙ্গেই অপহৃত। অর্জ্জুনের ধমণীতে আর সে কুরুক্ষেত্র-জয়ী বীর্য্য নাই। তিনি স্থবিরের যষ্টির ন্যায় গাণ্ডীবে ভর করিয়া নিদারুণ মনস্তাপে প্রভাসের এই নরক সন্দর্শন করিতেছিলেন। সহসা এক পাপিষ্ঠা যাদবী সুভদ্রাকে লক্ষ্য করিয়া ঈর্য্যাভরে তাহার বক্ষে বর্শা নিক্ষেপ করিল। করুণারূপিণী শৈলজা তাহা লক্ষ্য করিবা মাত্র সবেগে ছুটিয়া গিয়া আপন বক্ষঃ পাতিয়া সেই বর্শা ধারণ করিল। ভদ্রাদেবীর প্রাণ রক্ষা হইল। তিনি আহতা, করুণাময়ী শৈলের রুধিরাপ্লুত, অবসন্ন দেহখানি

সিন্ধুবেলাতটে পূর্ব্বোক্ত শিলাসনে বহন করিয়া আনিয়া তাহার সেবায় তৎপর হইলেন।

আজ মহর্ষি দ্বৈপায়ন শৈলজাকে দেখিতে আসিয়াছেন। সহসা কি যেন সুখ-স্বপ্ন দেখিয়া শৈল নয়ন উন্মীলন করিল। তাহার ক্ষীণ অধরে ঈষৎ হাসির রেখা ভাসিয়া উঠিল—যেন সুনীল দর্পণে জ্যোৎস্না ভাসিয়া উঠিয়াছে! সে চাহিয়া দেখিল, শিরোদেশে ভগবান দ্বৈপায়ন দণ্ডায়মান। শৈল সজল নয়নে তাঁহার প্রতি চাহিয়া কহিল—

——— ———"দেও পাদপদ্ম পিতঃ!"

তারপর পার্থের প্রতি চাহিয়া কহিল--

"দেশ দেশান্তরে তুমি যেই অনাথায়
খুঁজিলে অধীর শোকে, ইন্দ্রপ্রস্থ সিংহাসনে
চাহিলে দুহিতা মত বসাইতে, হায়!
দেখ সে দুহিতা তব, মাতা সুভদ্রার অঙ্কে,
কি ছার খাণ্ডব-রাজ্য তুলনায় তার?
তোমার কৃপায় আজি, পতি মম নারায়ণ!
যেই প্রেমগঙ্গা, পদে জন্মিল তোমার,
পাইয়াছে নারায়ণ প্রেম-পারাবার!
পেয়েছ দুহিতা তুমি, আমি পাইয়াছি পতি,
হইয়াছে উভয়ের পূর্ণ মনস্কাম,
লহ দুহিতায় বুকে, গাও কৃষ্ণনাম।"

পার্থ শোকে অভিভূত হইয়া শৈলজার ক্ষুদ্র বক্ষে 'মা! মা!' বলিয়া উচ্চৈস্বরে কাঁদিয়া লুটাইয়া পড়িলেন। শৈল সুভদ্রা-অঙ্কে শির সংন্যস্ত করিয়া প্রেমভরে দুই হাতে পার্থের গলা জড়াইয়া ধরিল।



প্রীতির প্রতিমা সুভদ্রা সমুদ্র-বেলায় নিম্ববৃক্ষমূলে স্বীয় অঙ্কোপরি শায়িতা আহতা শৈলজার মুখপানে চাহিয়া উপবিষ্টা ।

পার্থ বাষ্পবিগলিতকণ্ঠে কহিলেন—

——————"মা ! তোর এ ক্ষুদ্র বুক
অর্জ্জুনের শান্তিধাম, ত্রিদিব তাহার ;
অর্জ্জুনের এই স্বর্গ, তুই মা করুণাময়ি!
লইবি কি কাড়ি,—করি মরু এ সংসার ?
তিরোহিত নারায়ণ ; ধ্বংসশেষ যদুকুল,
স্বপ্নশেষ দ্বারবতী, চিহ্ন নাহি তার ;—
বড়ই আকুল প্রাণ—মরুভূমি এ সংসার !
একই সান্ত্বনা তুই পার্থ-সুভদ্রার।
তোর স্নেহে, তোর প্রেমে, ভুলিনু পুত্রের শোক,
ভুলিনু সংসার মা গো ! দেখি তোর মুখ।
তোর স্নেহে, তোর প্রেমে, আশ্রম-কুটীরখানি
হয়েছিল কি স্বর্গ মা ! কি স্বর্গ এ বুক !
আমাদের এই স্বর্গ, আমাদের এই শান্তি,
হরিয়া কি যাবি তুই দিয়া নব শোক ?
পাইয়াছি পুত্রশোক, দিয়া এই পুত্রীশোক,
জীবন-সন্ধ্যার শেষে হরিয়া আলোক ?

* * * *

যাবি যদি, নিয়ে চল তোর করুণার বক্ষে
যথা পুত্র, যথা কন্যা যাইবি আমার !"—

পার্থের কণ্ঠে আর কথা সরিল না। তিনি দর দর ধারে অশ্রু বিসর্জ্জন করিতে লাগিলেন।

শৈল তাঁহাকে সান্ত্বনা দিয়া কহিল—

"এ শোক পিতঃ ! কর পরিহার !
শৈলের কি শুভ দিন ! এমন কে আছে বল,

এ জগতে ভাগ্যবতী মত শৈলজার !
শুয়েছে কি মহাতীর্থে, এ পবিত্র দেব-বুকে,
আসিয়াছে কি সুন্দর লয়ে পুষ্পরথ
তার পুত্র, পুত্রবধু,—উত্তরা ও অভিমন্যু,
আসিয়াছে পিতা, মাতা,—কি পুণ্য জগত !"

তার পর ক্ষণকাল নীরব থাকিয়া আকাশের পানে দৃষ্টি স্থির করিয়া কহিল—

"কেবল একটী ভিক্ষা চরণে তোমার।
ওই দেখ নিম্ববৃক্ষ, পবিত্র ছায়ায় যার
হইলেন তিরোহিত নরনারায়ণ,
এই কাষ্ঠে দারুমূর্ত্তি, অনার্য্য শিল্পীর করে
নীলমাধবের পিতঃ ! করিবে সৃজন।
এক পার্শ্বে **জগন্নাথ**, অন্য পার্শ্বে **ধনঞ্জয়**,
শান্তির প্রতিমা মধ্যে **সুভদ্রা** জননী,
অনন্ত করুণাময়ী—পতিতপাবনী।
প্রভাস-সিন্ধুর তীরে, এই তিরোধান-ক্ষেত্রে,
মন্দির গগনস্পর্শী করি বিনির্ম্মিত,
এই তিরোধান-শৈলে নির্ম্মাইয়া রত্নবেদি,
নবধর্ম্ম-মহামূর্ত্তি করিবে স্থাপিত।"

*　　*　　*　　*

আর, "এ মন্দির, এ মুরতি নীলমাধবের, পিতঃ !
অনার্য্যের করে তুমি করিবে অর্পণ ;
যুগে যুগে, বনে বনে, বিপ্লবের হুতাশনে,
রক্ষিবে পতিত মূর্ত্তি—পতিতপাবন।"

পতিতোদ্ধারব্রতনিরতা তাহার এ ভিক্ষা কেন তাহাও বিশেষ
রিয়া বলিল—

"আছে জ্ঞান আর্য্যদের, আছে শাস্ত্র আর্য্যদের,
অনন্ত শাস্ত্র-শিক্ষক আছে ঋষিগণ;
পতিত অনার্য্যদের, কিছু নাই, কেহ নাই,
দিও তাহাদের মূর্ত্তি—পতিতপাবন!
এই মন্দিরের ক্ষেত্র, আর্য্যের ও অনার্য্যের
হইবে শ্রীক্ষেত্র,—মহা-সম্মিলন-ধাম
অনার্য্য, ব্রাহ্মণ-আর্য্য, গাবে এক কৃষ্ণ নাম,—
আর্য্য ও অনার্য্য এক প্রেমে ভাসমান,—
প্রতিধ্বনি তুলি সিন্ধু গাবে হরিনাম।"

অর্জ্জুন উচ্ছ্বাসভরে কহিলেন—

"মা! আমার!

অর্জ্জুন, অর্জ্জুন-পৌত্র, প্রপৌত্র তাহার,
করি শূন্য কোষাগার, ইন্দ্রপ্রস্থ হস্তিনার,
পালিবে মা! তোর আজ্ঞা, প্রতিজ্ঞা আমার।
অর্জ্জুন আকণ্ঠ বীর-রক্তে নিমজ্জিত;
এ মহাবেদির বক্ষে বসাইলে এ পাপীরে,
এ পবিত্র বেদি মাগো! হবে কলুষিত।

* * * *

মধ্য মূর্ত্তি জগন্নাথ, শৈলজা সুভদ্রা পার্শ্বে,
বিরাজিবে কাল-বক্ষে এ তিন মুরতি;
মধ্যে হরি হিমাচল, পার্শ্বে প্রেম-সরস্বতী,
বহিবে অলকানন্দা, মাতা ভাগীরথী।"

উত্তর শ্রবণ করিয়া শৈলজার মুখ মলিন হইয়া গেল। অন্তরে এক দারুণ সংশয় অনুভব করিয়া সে সজল নয়নে কহিল—

"ধনঞ্জয় মহাপাপী !
কৃষ্ণসখা পাপী ! তবে পাপী, নারায়ণ !
তাঁর রাজ্যে কত হত্যা ! কি জীব-শোণিত-সিন্ধু
হইতেছে তাঁর রাজ্যে নিত্য প্রবাহিত !
সেই নরহত্যা-ক্ষেত্র, তুলনায় কুরুক্ষেত্র,
অনন্ত সিন্ধুর কাছে বিন্দু পরিমিত।

*          *          *          *

অধার্ম্মিক, মহাপাপী, আজন্ম শত্রুর প্রতি,
রণক্ষেত্রে করুণায় শ্লথ কর যা'র—
আমি পতিতার প্রতি করুণার এ প্রবাহ,
পাপী সেই **বলদেব**, দেবতা আমার !"

তার পর ধীরে ধীরে ভগবান্ ব্যাসদেবের পানে কাতর দৃষ্টি নিক্ষেপ করিয়া কহিল—

"কহ ভগবান !
দুহিতার এ কামনা, শিষ্যার অন্তিম আশা,
করিবে পূরণ তুমি, তুমি পূর্ণকাম !"

ভগবান ব্যাসদেব শান্ত কণ্ঠে উত্তর করিলেন—"তথাস্তু।"

শৈল প্রসন্ন মুখে কহিল—

"আর এক ভিক্ষা প্রভু !
একটী আশঙ্কা-ছায়া তব দুহিতার
পড়িয়াছে এ হৃদয়ে, কর অপসার।

*          *          *          *

চলিলাম নাগপুরে, অনার্য্যের অভ্যুত্থান
নিবারিতে,—কিন্তু লীলা কে বুঝিবে তাঁর ?
শুনিলাম সেনাপতি তক্ষক গিয়াছে চলি
লুণ্ঠিতে যাদব-পত্নী যাদব-ভাণ্ডার,—.
কি পাপের অভিনয় দেখিলাম আর !
এ পাপের পরিণাম জ্বলিবে কি কুরুক্ষেত্রে,
আর্য্যের ও অনার্য্যের, ভারতে আবার ?
আবার অনার্য্য জাতি হবে হিংস্র পশু মত,
উৎপীড়িত, বিতাড়িত, বিধ্বংসিত আর ?
আবার কি নররক্তে যাবে ভাসি ধর্ম্মরাজ্য—
এই প্রেম, এই শান্তি, এই সম্মিলন
আর্য্যের ও অনার্য্যের হইবে স্বপন ?

শৈলের ইহাই যে চরম ও পরম প্রশ্ন ! আজীবন ধরিয়া তিলে তিলে আত্মদান করিয়া ভগবান্ শ্রীকৃষ্ণ ও দ্বৈপায়নের করুণা-বলে সে যে আর্য্য ও অনার্য্যের পবিত্র মহাসম্মিলন ঘটাইয়াছে। তাহার চিরবাঞ্ছিত সেই পবিত্র সম্মিলন--নিরাশাপীড়িত জীবনের সুখ-স্বপ্ন—চিরজাগ্রত কামনার শান্তিসৌধ, কি অদূর ভবিষ্যতে আবার ভাঙ্গিয়া বিনষ্ট হইয়া যাইবে ? তাহা হইলে যে তাহার আকৈশোর আচরিত সাধনা ব্যর্থ হইয়া গেল ! মরণেও যে তাহা হইলে সে শান্তি লাভ করিতে পারিবে না !

মহর্ষি দ্বৈপায়ন শৈলের এই কঠোর সংশয়ের বিষয় পূর্ব্ব হইতে বুঝিতে পারিয়াছিলেন ; তিনি স্থিরনেত্রে শৈলজার পানে চাহিলেন ; দেখিতে দেখিতে শৈলের লক্ষ্যহীন নয়ন নিমেষে স্থির, অবিচল ও

শান্ত হইয়া পড়িল। যোগস্থা প্রতিমার ন্যায় শৈল মহর্ষির পানে চাহিয়া রহিল। মহর্ষি কহিলেন—

"ভারতের জগতের
দেখ মহা ভবিষ্যৎ!—কি দেখিছ বল?"

শৈল একে একে চক্ষুর সম্মুখে যে অপূর্ব্ব দৃশ্য উদ্ভাসিত দেখিল, তাহাই বলিতে লাগিল। শৈলদৃষ্ট সেই দৃশ্যাবলী ভারতের ভবিষ্যৎ ঘটনাবলীর বিচিত্র চিত্রনিচয়। আমরা সংক্ষেপে নিম্নে তাহার পরিচয় প্রদান করিলাম।

শৈল দেখিল নিদারুণ সমরানল জ্বলিয়াছে। তক্ষকের মহাপাপে যজ্ঞানলে পতঙ্গদলের ন্যায় সমস্ত নাগজাতি ভস্মসাৎ হইয়া গেল। কারুর পালিত পুত্র আস্তিক মহর্ষির শ্রীপদে আশ্রয় গ্রহণ করিল। তার পর অপহৃতা যাদবীর পুত্রগণ ঋষিবরের সহিত এক সন্ধিপাশে আবদ্ধ হইতে সেই অশান্তির অবসান হইল। কৃষ্ণপ্রেমে আবার আর্য্য ও অনার্য্যের পূর্ণ সম্মিলন হইল। এই সম্মিলিত আর্য্য ও অনার্য্য জাতি বহু সহস্র বৎসর ধরিয়া ভারতে শান্তি ও উন্নতির প্রতিষ্ঠা করিয়া বিচিত্র ক্রমোন্নতির পথে প্রধাবিত হইল। আবার অধর্ম্মের কালমেঘ সঞ্চারিত হইয়া ভারতের সেই শান্তি-জ্যোৎস্না-প্লাবিত নির্ম্মল গগন ছাইয়া ফেলিল। কর্ম্ম যাগযজ্ঞে পরিণত হইল। —ধর্ম্ম মাত্র নির্ম্মম স্বার্থে রূপান্তরিত হইল। আবার অন্তর-বিগ্রহানলে ভারত বিদগ্ধ হইল। তাহার গগন যজ্ঞধূমে সমাচ্ছন্ন হইয়া গেল!—তাহার ভূতল জীবরক্তে রঞ্জিত হইতে লাগিল! ভারতের সে শক্তি ও সমৃদ্ধি—সে শান্তি ও ধর্ম্মরাজ্য যেন স্বপ্নের ন্যায় বিলীন হইল! শৈল দেখিল—ভারতের সেই দুঃসময়ে, হিমাদ্রির ছায়াতলে,

মানব-হিমাদ্রির ন্যায় ভগবান **বুদ্ধদেব** মিশ্রিত ক্ষত্রিয় কুলে অবতীর্ণ হইয়া ভৈরবকণ্ঠে এক মহান্ কর্ম্মবাদ ও নির্ব্বাণ-ধর্ম্মের প্রচার করিলেন। তাঁহার মহাকরুণার স্রোতে ভারতের সেই বিগ্রহানল ও যজ্ঞধূম নির্ব্বাপিত হইল। নির্ম্মম জীবরক্তপ্রবাহ থামিয়া গেল। ভারত প্লাবিয়া সেই অহেতুকী করুণার স্রোত বহিয়া গেল। কত দেশ দেশান্তরে, কত পতিত জাতির উদ্ধার হইল—কত মহারাজ্য, উপরাজ্য সৃষ্ট হইল—দেশে দেশে কি শান্তি ও উন্নতির প্রতিষ্ঠা হইল —ধরা যেন কি অপূর্ব্ব স্বর্গে পরিণত হইল! নিমেষের মধ্যে যেন আবার পটপরিবর্ত্তন হইয়া গেল—এই যুগল ধর্ম্মস্রোত একে একে বিলুপ্ত হইয়া আবার অধর্ম্মের বিভীষিকা উৎপাদন করিল! শৈল দেখিল, পৃথিবীর পশ্চিমার্দ্ধ অন্ধকারে নিমজ্জিত—ধরার অর্দ্ধাংশ মানব পতিত রহিয়াছে। এই অর্দ্ধাংশ পতিত মানবের উদ্ধারের জন্য করুণাময় ভগবান **যীশু খ্রীষ্টের** আসন টলিল; তিনি শান্তির অবতাররূপে সুদূর লবণ সমুদ্রের পূর্ব্বতীরে নব যদুকুলে নব যদুস্থানে অবতীর্ণ হইয়া কঠোর আত্মবলিদানে পতিতোদ্ধারে ব্রতী হইলেন। নরপশুগণ এ হেন অলৌকিক মহান দেবত্বের আদর্শ চক্ষের সম্মুখে দেখিয়াও তাঁহাকে চিনিতে পারিল না—পাষাণময় নর-মরুভূমি তাঁহার অপার্থিব করুণার স্রোতে দ্রবীভূত হইল না। প্রেমময়, ভগবান **মহম্মদ** তখন মহামানব-মরুভূমিতে ভোগবতীর সঞ্চার করিতে লোহিত-সমুদ্রতীরে আর একবার অবতীর্ণ হইলেন। এবার সুখ্যরসমূর্ত্তি ও নবধনঞ্জয়রূপে তিনি আবির্ভূত হইলেন। পৃথিবীব্যাপী আবার নব কুরুক্ষেত্র জ্বলিয়া উঠিল—অধর্ম্মের ও দুষ্কৃতির উচ্ছেদ সাধন আরম্ভ হইল। অন্তরবিগ্রহানলে ধর্ম্মহীন ভারত বলহীন হইয়া উৎপীড়িত ও জর্জ্জরিত হইতেছিল, এমন সময় সেই দাবানল ভারতে প্রবেশ লাভ করিয়া তাহাকে মৃতপ্রায় করিয়া তুলিল। শৈল দেখিল, সেই মৃতকল্প ভারতকে হরিনামমন্ত্রে

সঞ্জীবিত করিবার জন্য প্রেমকল্পতরু আরবার **শ্রীগৌরাঙ্গ** রূপে অবতীর্ণ হইলেন।

তখন জাহ্নবী তীরে, চারু নব-বৃন্দাবনে,
আসিলেন গৌরহরি প্রেম-অবতার ;
কি মধুর প্রেম-রসে ভাসিছে ভারতভূমি !
উথলিছে কি মধুর প্রেম-পারাবার !
কালা হইয়াছে গোরা, জীর্ণবাস পীতধড়া,
হয়েছে মোহন বাঁশী, দণ্ড বৈরাগীর।
চন্দন হয়েছে ধুলা, প্রেমে গোরা আত্মহারা,
নয়নে যুগল-ধারা প্রেম-জাহ্নবীর !
'হরিবোল ! হরিবোল'—নাচে গোরা বাহু তুলি
ধুলায় সোনার অঙ্গ যায় গড়াগড়ি !
কি মধুর ব্রজলীলা করিতেছে অভিনয়,
প্রেমের ভিখারী, প্রেম অজস্র বিতরি।
'হরিবোল ! হরিবোল'—!' গাইতেছে নরনারী,
'হরিবোল ! হরিবোল !'—গায় ভাগীরথী ;
'হরিবোল ! হরিবোল'—!' গাইতেছে পশুপক্ষী,
'হরিবোল ! হরিবোল !'—গায় জলপতি !"

বিরাট বিশ্ব ভরিয়া এক হরিনামের সুধাস্রোত প্রবাহিত হইল। ভক্তি, প্রেম ও আনন্দে শৈলের ক্ষুদ্র হৃদয় পূর্ণ ও উদ্বেল হইয়া উঠিল। প্রেমাশ্রুতে ভাসিতে ভাসিতে শৈল উচ্ছ্বাসভরে গাহিল—**হরিবোল ! হরিবোল !** মহর্ষি দ্বৈপায়নের কণ্ঠে তাহার প্রতিধ্বনি হইল—**হরিবোল ! হরিবোল !** পার্থ ও সুভদ্রা সেই প্রতিধ্বনি বিলীন হইতে না হইতে গাহিলেন—**হরিবোল ! হরিবোল !**

সুপবিত্র হরিনাম শুনিতে শুনিতে দেবী সুভদ্রার অঙ্কে শৈল ধীরে ধীরে নয়ন মুদ্রিত করিল ! বসন্তের শেষ সন্ধ্যা সিন্ধু গর্ভে ধীরে ধীরে ডুবিয়া গেল ! শোকার্ত্ত ধনঞ্জয় 'মা মা' রবে সিন্ধুতীর প্রকম্পিত করিয়া শৈলের বুকে মূর্চ্ছিত হইয়া পড়িলেন। ভদ্রা দেবী আর সহ্য করিতে না পারিয়া সংজ্ঞাহীনার ন্যায় ঢলিয়া পড়িতেছিলেন এমন সময় ভগবান দ্বৈপায়ন দৃঢ়কণ্ঠে কহিলেন—

"সুভদ্রে ! সম্বর শোক !
তব করে ধর্ম্মরাজ্য রয়েছে স্থাপিত।"

সুভদ্রা স্বপ্নোত্থিতার ন্যায় চমকিয়া উঠিয়া শৈলের মুখপানে চাহিয়া রহিলেন। দেখিলেন প্রীতির প্রতিমা শৈলজা যেন কি আনন্দ-স্বপ্নে মগ্ন হইয়া শান্তি-সুখে নিদ্রা যাইতেছে। আর শিরোদেশে ভগবান দ্বৈপায়ন ধ্যানে নিমজ্জিত।

"ধ্যানস্থ আকাশ পানে চাহিয়া মহর্ষি স্থির,
মূর্চ্ছিত অর্জ্জুন বক্ষে পড়ি শৈলজার ;
প্রীতির প্রতিমা স্থির চাহি শান্ত শৈল মুখ
চাহিয়া চাহিয়া ভদ্রা দেখিল না আর।"



শ্রীকৃষ্ণার্পণমস্তু।